# পূর্বাভাষ

'বাংলা সাহিত্যের সংক্ষিপ্ত ইতিহাস'-এর এটি পঞ্চম সংস্করণ। এ লেখার পরিকল্পনা ছিল, উৎসুক সাধারণ পাঠকদের জন্য বাংলা সাহিত্য-বিকাশের একটি জীবন ভিত্তিক মোটা খসড়া গড়ে দেওয়া। খুঁটিনাটি খবরের ভার এড়িয়ে সাহিত্যের উন্মোচনের ছকটি যাতে প্রথম জিজ্ঞাসু মনের কাছে স্পষ্ট হতে পারে। বাংলা ভাষার সাহিত্য রচনার সূচনা সময় থেকে রবীন্দ্রযুগের পরিসমাপ্তি, তথা পঞ্চাশের দশকের পূর্ব পর্যন্ত, কালের পরিসরে সাহিত্যের ধারাপ্রবাহের রূপরেখায়িত একটি ছবি।

ইতিহাস একান্তভাবেই তথ্যভিত্তিক। তবু সকল তথ্য নিঃশেষে জড়ো করে দিলেই ইতিহাস গড়ে ওঠে না। দেশ কাল মানুষের যোগাযোগে জীবন বিচিত্ররূপ ধরে। এক দেশ কাল পাত্রের মেলবন্ধনের সঙ্গে আরো একটি জীবন চরিত্রের যে তফাত, তার মূলে রয়েছে উৎস গত বিভিন্নতা। এক দেশে এক বিশেষিত সময়সীমায় এক বিশেষ জনগোষ্ঠীর হাতে ওদের ধরন নিয়েই জীবনের গড়ন। আর সেই গড়নের আনুপূর্বিক রূপায়ণের দিশারি প্রেরণা ধরতেই ইতিহাস। সাহিত্য আর জীবন অভিন্ন নয়। সাহিত্য আসলে জীবন সম্ভব। জীবনের ওই প্রভাব টানাপোড়েনে মানুষের আকাঙ্ক্ষার রূপ বদল হয়। জীবনের অভিজ্ঞতার বিবর্তন বারে বারে নূতনতর বাসনা ও প্রত্যাশার উদ্রেক করে। সাহিত্যের শিল্পী সেই বিবর্তনশীল বাসনা প্রত্যাশার রূপ গড়তেই রচনাকর্মে নিয়োজিত হন। এদিক থেকে সাহিত্য এক বিশেষ দেশ কালবদ্ধ বিশেষ মানব গোষ্ঠীর বিবর্তমান জীবন অভিজ্ঞতা ও জীবন বাসনা প্রত্যাশারই মন্থক অভিব্যক্তি। সাহিত্যের ইতিহাস সেই অভিব্যক্তির ধারাপাত। একটা নির্দিষ্ট সময় সীমায়, আনুমানিক খ্রিস্টীয় অষ্টম শতকের মধ্যসীমা থেকে বিশ শতকের মোটামুটি মধ্যভাগ পর্যন্ত বাংলা সাহিত্যের অভিব্যক্তির ধারাপাত এর একটি চুম্বকই কেবল ধরা আছে এ বই এর দুই মলাটের মাঝখানে।

একটা কথা স্পষ্ট করে নিতে হয় শুরুতেই। প্রায় বারো শ বছর ধরে বাংলা সাহিত্যের বিকাশে যত রচয়িতার যত রচনা পুঞ্জিত হয়েছে, লেখা নয়—কেবল লেখকেরও, তার কোনো তালিকা পরিচয়ও এ বই এ মিলবে না। শেষের দিকে, অপেক্ষাকৃত পরিচিত মহলে এসে তাকালে, বারে বারেই চোখে পড়বে, কত পরিচিত হয়ত বা কত প্রিয় নামেরও উল্লেখ নেই। তেমনটি করতে চাইলে এ বই এর আকার মাত্রাছাড়া হত। তাই প্রথম থেকেই ভেবে নেওয়া হয়েছিল, এ বই সকল লেখক, কিংবা তাঁদের সকল বা আংশিক লেখার পরিচয় খুঁজবেই না। সাহিত্যের আধার ধরে জীবনের বিবর্তন পথের ক্রমিক যে দিশেটুকু চোখে পড়ে, তাকেই কেবল খুঁজবে। রবীন্দ্রনাথ এক সময়ে যেমন বলেছিলেন, বিভিন্ন কাল, তথা বিভিন্ন যুগের সব চেয়ে উজ্জ্বল রচনাগুলির ভেতর হতে চলমান জীবন-বাসনা-প্রত্যাশার দিশে খোঁজা।

সেই চাহিদার প্রতি লক্ষ রেখে যে কোনো সময়ের সকল শ্রেষ্ঠ রচয়িতা বা রচনার আংশিক বা আনুপূর্বিক উপস্থাপনার চেষ্টাও সম্ভব হয়নি। এ বই-এর একটাই উদ্দেশ্য ক্রমবিকাশমান সাহিত্যের গহনে নিয়তবহমান জীবনের চলচ্ছবিটিকে তুলে ধরা। বলাই বাহুল্য, তাও তো সংক্ষেপে। এর বেশি কৈফিয়ত বাড়িয়ে লাভ নেই। এইটুকু প্রাথমিক

পরিচয় ধরে কৌতূহলী পাঠক রচনার ভেতরে একবার ঢুকে পড়লেই ত্রুটিবিচ্যুতি সহ এ লেখার অধিকারে প্রতিষ্ঠিত হতে পারবেন বলে ভরসা করি। আসলে এই পুরোপুরি চেষ্টার সঠিক দাম তো সন্ধানী পাঠকেরই সহৃদয় বিবেচনায়!

মনে পড়ছে, প্রায় চার শতক হতে চলল, এ লেখার চাহিদা প্রথমে তুলে ধরেছিলেন আমাব প্রথম প্রকাশক প্রয়াত জানকীনাথ বসু। তিনি অগ্রজপ্রতিম ছিলেন। বিনম্র শ্রদ্ধায় এই পঞ্চম সংস্করণের মুখবন্ধে তাঁকে স্মরণ করি।

পুস্তকের প্রকাশনায় অকুণ্ঠ সহযোগিতা করেছেন, অনুগ্রহ কবে, বোলপুরের পুস্তক প্রতিষ্ঠান : 'বর্ণপরিচয়' ও 'পুঁথিঘর'। তাঁদের কৃতজ্ঞ নমস্কার নিবেদন করি।

শ্রীভূদেব চৌধুরী

# সূচিপত্র

## প্রথম অধ্যায়

# বাংলা দেশ, বাংলা ভাষা ও বাংলা সাহিত্য

বাংলা দেশ, বাংলা ভাষা ও বাংলা সাহিত্যের নামের মূলে রয়েছে বঙ্গ জাতির প্রভাব। বঙ্গ জাতির বাসস্থান বঙ্গদেশ বা বাংলা দেশ নামে পরিচিত হয় ; আর বাংলা দেশের লোকেরা যে ভাষা ব্যবহার করেন তাকেই আজ আমরা বাংলা ভাষা নামে অভিহিত করি। বঙ্গ জাতি মূলত আর্যেতর বংশজাত ছিলেন বলে মনে হয়। সুপ্রাচীন 'ঐতরেয় আরণ্যকে' এঁদের সম্বন্ধে উল্লেখ পাওয়া গেছে।

বাংলা দেশ ও বাংলা ভাষা

'ঐতরেয় আরণ্যক' ঋগ্‌বেদের আরণ্যকগুলির একটি , আর ঋগ্‌বেদের গ্রন্থনকাল খ্রিস্টপূর্ব অন্তত ১৫০০ বছরের পরবর্তী নয়। এর থেকেই বঙ্গ জাতিব প্রাচীনতার পরিচয় অনুমান করা যেতে পারে। বাংলা দেশের যে অঞ্চলকে আজ আমরা বাংলাদেশ বলি. বঙ্গ জাতির বাস আসলে ছিল সেখানে ; এবং কেবল ঐ অঞ্চলকেই তখন বঙ্গদেশ বলা হত। এখনকার পশ্চিমবঙ্গের অধিকাংশ জায়গা জুড়ে ছিল রাঢ় ও সুহ্মদেশ। এ-নামগুলোও আসলে জা।তবাচক। এখনকার উত্তরবঙ্গের নাম ছিল পুণ্ড্রবর্ধন ; পুণ্ড্র নামে এক অনার্য জাতি ছিল সেখানকার সুপ্রাচীন অধিবাসী। ক্রমে বঙ্গ, রাঢ় ও সুহ্মদেশ এবং পুণ্ড্রবর্ধন মিলে বর্তমান বাংলাদেশের পত্তন হয়েছে।

বাংলাদেশের আদিম অধিবাসীরা সকলেই ছিলেন অনার্য , তাঁদের ভাষাও ছিল অনার্য ভাষা।

আদিম বাঙালিব ভাষা-পবিচয

সেই প্রাচীন ভাষা বাংলার মাটি থেকে আজ একেবারে লুপ্ত হয়ে গেছে ; কেবল দু-একটি পুরাতন জায়গার নাম অথবা নিত্যব্যবহার্য দু-একটি জিনিসের নামের মধ্যে ঐ সব ভাষাব ছিটে-ফোঁটা নিদর্শন এখনও এক-আধটা টিঁকে আছে। পণ্ডিতেরা অনুমান করেছেন, ঐ-সব লোকেরা "কোল বা অস্ট্রিক জাতীয় ভাষা এবং কতকটা দ্রাবিড় ভাষা" বলত।

আমাদের এখনকার কালের বাংলা ভাষায় ঐ সব অনার্য ভাষার কোনো ছাপ. নেই ; এ-ভাষা পুরোপুরি আর্য-সন্তান। আর্যগণের ভারতে আগমনের কাল সম্বন্ধে নিশ্চিত করে কিছু বলা চলে

বাংলাদেশ ও ভারতীয় আর্যভাষা

না ; তবে খ্রিস্টজন্মের অন্তত ১৫০০ বছর আগে যে তাঁরা এদেশে এসেছিলেন, তাতে কোনো সংশয়ই প্রায় নেই। অবশ্য বাংলাদেশে আর্য আগমনের কাল আরো অনেক পরে—খ্রিস্টজন্মের মাত্র দুই-তিন শতাব্দী আগে। এই আর্যদের সুপ্রাচীন ভাষা থেকেই বর্তমান বাংলা ভাষার জন্ম ; এবং হিন্দি, ওড়িয়া, অসমিযা ইত্যাদি উত্তর-ভারতীয় সকল শ্রেষ্ঠ ভাষাই জন্মসূত্রে ভারতীয় আর্য-ভাষা।

বেদ আর ব্রাহ্মণের ভাষাই ছিল আর্য-ভারতীয়দের প্রাচীনতম সাহিত্যিক ভাষা। তাছাড়া আটপৌরে জীবনের কাজ চালাবার জন্যে তাঁদের একটি মৌখিক ভাষাও ছিল। কালে কালে সাহিত্যিক বৈদিক ভাষা অব্যবহার্য হয়ে পড়ে। তখন ঐ মৌখিক ভাষাব সংস্কার সাধন করে উদ্ভব হয় নূতন এক সাহিত্যিক ভাষার। সেই ভাষাই আমাদের একালের পরিচিত সংস্কৃত ভাষা। বাংলা, হিন্দি ইত্যাদি আধুনিক ভারতীয় আর্য-ভাষাসমষ্টি কিন্তু সংস্কৃত ভাষার প্রত্যক্ষ সন্তান নয়। প্রাচীন আর্য সমাজে যাঁরা শিক্ষিত অভিজাত ছিলেন, তাঁরা বেদের গুরু-গম্ভীর ভাষায় সাহিত্য রচনা

করতেন ; কথাও বলতেন শোভন মার্জিত ভাষার মাধ্যমে। পরবর্তী কালে এঁদের মুখের ভাষাকে সংস্কার করেই সাহিত্যিক সংস্কৃত ভাষার উদ্ভব হয়। কিন্তু আর্য-ভারতে আরো একপ্রকার মৌখিক ভাষা ছিল বলে অনুমান করা হয়,—অনভিজাত লোক-সাধারণের মুখের সেই ভাষাকে বলা হত 'প্রাকৃত'। 'প্রাকৃত' অর্থে এখানে বুঝি 'প্রকৃতি-পুঞ্জ' বা প্রজা-সাধারণের ভাষা। অভিজাত সমাজের মৌখিক ভাষার তুলনায় 'প্রাকৃত' ছিল অপেক্ষাকৃত অমসৃণ ও রুক্ষ। শিক্ষিত মনের শোভনতার ছাপ তাতে লাগে নি। প্রদেশ-ভেদে এই মৌখিক ভাষার প্রকারভেদ ঘটে :— (১) শৌবসেনী, (২) মহারাষ্ট্রী, (৩) মাগধী, এবং (৪) পৈশাচী। আমাদের মাতৃভাষা বাংলা এবং অন্যান্য আধুনিক ভারতীয় আর্যভাষা এই প্রাকৃত ভাষারই বংশজাত।

সংস্কৃত বনাম প্রাকৃত

অশিক্ষিত অমার্জিত-রুচি মানুষের মুখের ভাষা ছিল বলে, লোকমুখের প্রাকৃত ভাষায় প্রথম থেকেই কোনো সা ত্য রচিত হতে পারে নি। ভারতীয় লৌকিক ভাষায় সবার আগে রচিত হয় পালি-সাহিত্য। 'ত্রিপিটক' এবং অন্যান্য প্রাচীন বৌদ্ধ শাস্ত্র ও সাহিত্য পালি ভাষায় লিখিত। পালিভাষা কারো মাতৃভাষা বা মৌখিক ভাষা নয়। এই ভাষার জন্ম-কথা নিয়ে পণ্ডিতদের মধ্যে মতের পার্থক্য রয়েছে। মোটামুটি মনে করা যেতে পাবে যে, নানারকমের প্রাকৃত কথ্য ভাষাকে একত্র বিমিশ্রিত করে পালি ভাষার প্রথম উদ্ভব ঘটে। ক্রমশ মৌখিক প্রাকৃত ভাষা বলিষ্ঠ হয়ে উঠতে থাকে এবং চার রকমের প্রাকৃত ভাষাতেই পৃথকপৃথকসাহিত্য রচনা আরম্ভ হয়। শৌরসেনী, মহারাষ্ট্রী এবং মাগধী প্রাকৃতের কিছু কিছু ব্যবহার প্রাচীন সংস্কৃত নাট্যসাহিত্যেও পাওয়া যায়। কালে কালে এই সব প্রাকৃত ভাষার ব্যবহারে বিশৃঙ্খলা ও শিথিলতা দেখা দিল , তার ফলে জন্ম নিল চার রকমের অপভ্রংশ ভাষা। এই অপভ্রংশ ভাষাসমষ্টি থেকেই আধুনিক ভারতীয় আর্য-ভাষাবলির উদ্ভব হয়েছে। শৌরসেনী অপভ্রংশ থেকে উদ্ভূত হয় হিন্দি ভাষা ; —আমাদের বাংলা ভাষা এবং সেই সঙ্গে ওড়িয়া, অসমিয়া, মৈথিল প্রভৃতি আরো অনেক ভাষার জন্ম মাগধী অপভ্রংশ থেকে। পণ্ডিতদের মতে এই নবীন ভাষা-সমষ্টির জন্মকাল আনুমানিক খ্রিস্টীয় অষ্টম থেকে দশম শতাব্দীতে। বাংলা ভাষা ও সাহিত্যের ইতিহাসেরও সূত্রপাত এখান থেকেই।

ভাষাব ক্রমবিবর্তন ও বাংলা ভাষাব জন্ম

# দ্বিতীয় অধ্যায়
## বাংলা সাহিত্যের আদিকথা

বাংলা সাহিত্যেব জন্ম-উষা অস্পষ্ট বহস্যে আচ্ছন্ন। এই সময়ে বচিত গ্রন্থাদির পরিচয় সুলভ নয়। দু-একটি বচনার আংশিক সন্ধান যা-ও বা আবিষ্কৃত হয়েছে, তাতে বাংলা ভাষাব স্পষ্ট বূপ বড একটা চোখেই পডে না। বাংলা ভাষায বচিত প্রাচীনতম যে গ্রন্থখানিব পবিচয় আজ পর্যন্ত পাওয়া গেছে, তাব নাম 'চর্যাচর্যবিনিশ্চয'। সাধাবণভাবে এই গ্রন্থ 'চর্যাপদ' নামে পবিচিত। 'পদ' বলতে স্থূলতম অর্থে বুঝি গীত বা কবিতা, বাংলা ভাষাব এই প্রাচীনতম গ্রন্থও গীত-কবিতাব একখানি সংকলন।

বাংলা ভাষাব আদিগ্রন্থ 'চর্যাপদ'

কিন্তু এই কাব্য মোটেই বাংলা ভাষায় বচিত কিনা সে বিষয়ে পণ্ডিতদেব মধ্যে মতভেদ দেখা দিয়েছিল। 'চর্যা'-কবিতাব একটি উদাহবণ দিলেই এই সংশয়েব কাবণ বোঝা যাবে —

'চর্যাপদ' এ বাংলা :

' সোনে ভরিতী করুণা নাবী।
রূপা থোই নাহিক ঠাবী ।।
বাহতু কামলি গঅণ উবেসেঁ।
গেলী জাম বাহুডই কইসেঁ ।।
খুন্টি উপাডী মেলিলি কাচ্ছি।
বাহতু কামলি সদ্‌গুরু পুচ্ছি ।।
মাঙত চড্‌হিলে চউদিস চাহঅ।
কেডুআল নাহি কেঁ কি বাহবকে পারঅ ।।
বাম দাহিণ চাপী মিলি মিলি মাঙ্গ।
বাটত মিলিল মহাসুহ সাঙ্গ ।।

'-- সোনায় ভর্তি আমাব করুণা নৌকো, বুপো বাখবার ঠাঁই নেই তাতে ওরে কম্বলিপাদ, গগনের (নির্বাণেব) উদ্দেশে তুমি বেয়ে চলো। যে জন্ম গেছে, সে ফিববে কেমন করে?

'( নৌকো বাইতে গিয়ে ) খুঁটি উপ্‌ড়ে ফেলো, কাছি মেলে দাও। সদ্‌গুরুকে জিজ্ঞাসা করে, হে কম্বলিপাদ, তুমি বেয়ে যাও। পথে বেরিয়ে চারদিকে চেয়ে যেয়ো কেডুয়াল ছাড়া কেউ কি বাইতে পাবে? বাম-ডানে চেপে চেপে পথ বেয়ে গেলে ঐ পথেই মহাসুখের সঙ্গে মিলে যাবে।'

বাংলা দেশের চিরদিনেব মনেব কথায় ভবা কবিতাটি, নদীর বুকে প্রাণেব সুখে নৌকো বেয়ে চলার মধুময় একটি চিত্র! ফাঁকে ফাঁকে 'সদ্‌গুরু' 'নির্বাণ' 'মহাপুরুষ-সঙ্গ' এমনি সব মরমিয়া লোকগীতির সংকেতে-আভাসে ভবা কথা। সবই মনে হয় একান্ত চেনা-জানা। কিন্তু মূল কবিতার ভাষাকে কি চিনি? সঙ্গের 'গদ্যানুবাদ' না থাকলে এমন সুন্দর কথাগুলোর কিছুই বোঝা যেত না। অথচ ভাষার দিক থেকে উদ্ধৃত কবিতাটি সবচেয়ে সহজ-বোধ্য একটি 'চর্যাপদ', আর চযাপদাবলি নাকি প্রাচীনতম বাংলা ভাষাতে লেখা কবিতার সংকলন। এ-কালের বাংলা ভাষার সঙ্গে তার পার্থক্য কত দূরগত!

'চর্যা'ব জীবনাবেদন

এ বিষয়ে পণ্ডিতেরা বলেছেন, 'চর্যা' পদাবলির প্রধান অংশ অপভ্রংশ ভাষায় লেখা। আব

তাতে মাগধী অপভ্রংশের চেয়ে শৌরসেনী অপভ্রংশের পরিমাণ অনেক বেশি। অথচ ঐ মাগধী অপভ্রংশই বাংলাভাষার পূর্বসূরী। শৌরসেনী আসলে হিন্দির পূর্বপুরুষ। এ-সব সত্ত্বেও ড সুনীতিকুমার চট্টোপাধ্যায় ভাষাতত্ত্বের গবেষণা করে প্রমাণ করেছিলেন, 'চর্যা'পদাবলিতে এমন কিছু পরিমাণ শব্দ ও প্রয়োগ-বৈশিষ্ট্য রয়েছে, যা কেবল বাংলা ভাষাতেই ব্যবহৃত হয়ে থাকে,—অন্য কোনো ভাষায় হয় না। তাই মনে করা হয়েছে যে, অপভ্রংশ ভাষা যখন ব্যাপকভাবে ব্যবহৃত হত, আর যখন সেই অপভ্রংশের কাঠামোতেই একটি-দুটি করে বাংলা শব্দ ও বাগ্‌ভঙ্গির পরিচয় অঙ্কুরিত হচ্ছিল,—বাংলা ভাষার সেই ঊষালগ্নের সাহিত্যিক নিদর্শন এই 'চর্যাপদ'।

ভাষা-বৈশিষ্ট্য

মোটামুটি একই সময়ে প্রায় অভিন্ন ভাষায় লেখা আরো তিনখানি প্রাচীন পুথির পরিচয় পাওয়া গেছে। সব মিলিয়ে এই চারখানি পুথিই মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী নেপালের রাজদরবারের গ্রন্থশালা থেকে একসঙ্গে আবিষ্কার করেন। ১৩২৩ বঙ্গাব্দে তাঁরই সম্পাদনায় বঙ্গীয় সাহিত্য পরিষৎ থেকে চারখানি পুথিই একসঙ্গে প্রকাশিত হয়েছিল,—'হাজার বছরের পুরাণ বাঙ্গালা ভাষায় বৌদ্ধ গান ও দোহা' নামে। পুথি চারখানির নাম যথাক্রমে :—(১) (সংস্কৃত টীকা সহ) 'চর্যাচর্য বিনিশ্চয়', (২) (সংস্কৃত টীকা সহ) সরোজ বজ্রের 'দোহাকোষ', (৩) (সংস্কৃত টীকাযুক্ত) কৃষ্ণাচার্যের 'দোহাকোষ', এবং (৪) (সংস্কৃত রচনাংশ সহ) 'ডাকার্ণব'।

'চর্যাপদ' ছাড়া অপর তিনটি গ্রন্থেরই মূল অংশ মাগধী-মিশ্র শৌরসেনী অপভ্রংশ ভাষায় লেখা। হরপ্রসাদ শাস্ত্রী ভাষাগত সাধারণ সাদৃশ্য দেখে প্রথমে সব কয়খানি গ্রন্থকেই 'পুবাণ বাঙ্গালা ভাষা'র বচনা বলে মনে কর্বেছিলেন। পরে ড. সুনীতিকুমাব চট্টোপাধ্যায় প্রতিপন্ন করেছেন, কেবল 'চর্যাপদ'ই বাংলা ভাষাব সাহিত্য, অন্য তিনটি গ্রন্থে বাংলা শব্দ বা বাগ্‌ভঙ্গির কোনো অঙ্কুর পবিচযও লক্ষিত হয় না।

কেবল ভাষার দিক থেকেই নয়, ভাবের বিচারেও 'চর্যা'পদাবলি বাংলার লোক-জীবনের সঙ্গে অন্তরঙ্গ সূত্রে বাঁধা। ওপরের কবিতাটিই তার উৎকৃষ্ট নিদর্শন। আসলে 'চর্যাপদ' ধর্ম সম্বন্ধীয় কবিতা। বৌদ্ধ মহাযান সাধকদের মধ্যে একদল ছিলেন 'সহজিযা পন্থী'। দেহেব সহজাত বৃত্তিগুলির সুকৌশলী আচরণকেই যাঁরা ধর্মসাধনার উপায় বলে মনে করেন, তাঁদের সহজিযা সাধক বলা হয। এদিক থেকে কেবল বৌদ্ধ নয়,—বৈষ্ণব, শাক্ত প্রভৃতি সম্প্রদায়ের মধ্যেও 'সহজ'-সাধক রয়েছেন, মধুব মবমিয়া সংগীতের আকর বাউলরাও 'সহজ' সাধনপন্থী। এই বকমই এক বৌদ্ধ সহজ-সাধক বজ্রযানী সম্প্রদায়ের গোপন সাধনাব ইঙ্গিত লুকোনো রয়েছে, 'চর্যা'-কবিতাবলির অন্তরালে। অনেক কয়টি কবিতারই দুটি করে অর্থ হয়:—একটি স্পষ্টার্থ—বাংলাব লোক-জীবনের বাস্তব অভিজ্ঞতার বিচিত্র মধুর ছবিতে তা ভরপুর। অপর অর্থটি একান্ত গুহ্য—সাধকেবা গুরু-পরম্পরায় তাব তাৎপর্য জানতে পারতেন। তাছাড়া 'চর্যাপদ'-এব পুথির মধ্যে বিভিন্ন পদের সংস্কৃত টীকা পাওয়া গেছে। তা থেকে এই গোপন অর্থের আভাস কিছু কিছু অনুভব করা চলে। মূল অর্থটিকে সাংকেতিক ভাষার আবছায়া আবরণে ঢেকে বাখা হয়েছে বলে 'চর্যা'র ভাষাকে বলা হয় সন্ধ্যা-ভাষা। সন্ধ্যাভাষার রহস্য উদ্ভেদ করতে না পাবলেও সাহিত্য-পাঠকের ক্ষোভের কারণ থাকে না। বাংলার লোক-জীবনের একটি চিরপরিচিত মধুর জীবন-চিত্রকে প্রত্যক্ষ করে তোলার আনন্দে 'চর্যা'পদাবলি সরস-জীবন্ত হয়ে আছে।

'চর্যাপদ'-এ ধর্মতত্ত্ব ও জীবন-রূপ

আগে বলেছি, 'চর্যাপদ' গীত-কবিতার সংকলন। বাংলায় লেখা ৪৬টি কবিতার সন্ধান পাওয়া গেছে এতে। মূল পুথি 'খণ্ডিত' ছিল বলে আরো কিছু সংখ্যক পদের সন্ধান পাওয়া যায় নি। পরে

বিভিন্ন সূত্র থেকে জানা গেছে, 'চর্যা' সংকলনে মোট কবিতাসংখ্যা ছিল ৫১। এই সকল পদের ভণিতায় ২৪ জন কবির নামের উল্লেখ পাওয়া যায়। পণ্ডিতেরা মনে করেন, অনেক সয়ে একই কবি নিজের পরিচয় প্রসঙ্গে পৃথক্ পৃথক্ পদে পৃথক্ পৃথক্ নামের ভণিতা ব্যবহার করেছেন। যেমন শান্তিদেব, ভুসুকু এবং রাউতু একই কবির বিচিত্র নাম বলে অনুমিত হয়েছে ; আবার লুইপাদ আর মীননাথ নামেও একই ব্যক্তি পরিকল্পিত হয়ে থাকেন। এই সব কবিদের কেউ কেউ ইতিহাস-কীর্তিত ব্যক্তি ; যতদূর জানা গেছে, খ্রিস্টীয় অষ্টম শতাব্দী কালের মধ্যে এঁদের অনেকে বর্তমান ছিলেন। এই কারণেই 'চর্যা'পদাবলির রচনাকাল—তথা বাংলা সাহিত্যের প্রথম বিকাশের সময় আনুমানিক খ্রিস্টীয় অষ্টম থেকে দ্বাদশ শতাব্দী পর্যন্ত বিস্তৃত বলে মনে করা হয়।

'চর্যা'র পদ-পরিচয়

চর্যাগীতির কথা ছেড়ে দিলে এই 'আদিকালে' রচিত বাংলা সাহিত্যের অপরাপর প্রামাণিক নিদর্শন প্রচুর নয়। ড. সুনীতিকুমার এই ধরনের একটি দুর্লভ তথ্যের সন্ধান দিয়েছিলেন। রাজা তৃতীয় সোমেশ্বর ভূলোকমল্ল ছিলেন মহারাষ্ট্রের চালুক্য বংশীয় নরপতি। তাঁর পৃষ্ঠ-পোষকতায় ১১২৯ খ্রিস্টাব্দে 'মানসোল্লাস' বা 'অভিলাষার্থ চিন্তামণি' নামে একখানি বিশ্বকোষ গ্রন্থ সংকলিত হয়। তাতে সংগীত বিষয়ক একটি আলোচনা আছে। নাম 'গীতবিনোদ'। এই আলোচনার কিছু কিছু শ্লোক আদিম কালের বাংলা ভাষায় লেখা বলে ড. চট্টোপাধ্যায় নির্দেশ করেছেন। আলোচ্য পদগুলো কৃষ্ণের অবতার বা গোপী-লীলা বিষয়ক।

'মানসোল্লাস'-এর রচনাংশ

তা ছাড়া খ্রিস্টীয় চতুর্দশ শতকে কোনো অজ্ঞাতনামা ব্যক্তি প্রাকৃত ছন্দ আলোচনার জন্য 'প্রাকৃত পৈঙ্গল' নামে একখানি গ্রন্থ রচনা করেন। কেউ কেউ ভাবেন, গ্রন্থকারের নামই ছিল পিঙ্গল। তাতে অপভ্রংশ কবিতার উদাহরণের মধ্যে কয়েকটি রচনায় ড. সুনীতিকুমার বাংলা ভাষার অঙ্কুরাভাস লক্ষ করেছেন।

'প্রাকৃত পৈঙ্গল'

ড. সুকুমার সেন নীচের পদটিকে এই ধরনের রচনার এক সার্থক নিদর্শন বলে উদ্ধার করেছেন :—

"আরে রে বাহিহি কাহ্ন নাব ছোটি ডগমগ কুগতি ন দে।
তই ইথ নইহি সন্তার দেই জো চাহহি সো লেহি ॥"
স্পষ্টই বোঝা যাচ্ছে, পদটি কৃষ্ণের নৌকালীলা বিষয়ক ॥

এই সব সংক্ষিপ্ত ও অপূর্ণাঙ্গ উপাদান ছাড়া আলোচ্য কালের বাংলা ভাষায় লেখা আর কোনো প্রামাণিক রচনার সন্ধান পাওয়া যায় নি। কেবল ড. দীনেশচন্দ্র সেন এই যুগের রচনা হিশেবে আরো কিছু কিছু গ্রন্থের উল্লেখ করেছিলেন। তাঁর লেখা 'বঙ্গভাষা ও সাহিত্য' বাংলা সাহিত্যের প্রথম উল্লেখনীয় প্রমাণসিদ্ধ ইতিহাস। দীনেশচন্দ্রের গ্রন্থে আলোচিত প্রাচীন বাংলা রচনার তালিকায় আরো আছে 'শূন্যপুরাণ', 'ময়নামতীর গান' ও 'গোরক্ষ বিজয়' ইত্যাদি কাব্যের নাম।

'শূন্যপুরাণ' রাঢ়ের গ্রামাঞ্চলে পূজিত ধর্মঠাকুরের পূজা-পদ্ধতি। সমাজের তথাকথিত নিম্নশ্রেণীর লোকেরাই প্রথমে এই দেবতার ভক্ত পূজারি ছিলেন। অতএব পূজা-পদ্ধতি ছিল স্থূল লোকাচার-প্রধান, মন্ত্রাদিও ছিল লৌকিক ভাষায় লেখা। এই গ্রন্থের বহুলাংশে রামাই পণ্ডিতের ভণিতায় লেখা। রামাই পণ্ডিত ধর্ম-পূজক সম্প্রদায়ের প্রাচীনতম গুরু। তাঁর আবির্ভাবের সময় অনুমান করা হয়েছিল খ্রিস্টীয় একাদশ শতাব্দী বা তার নিকটবর্তী কালে। ফলে আলোচ্য কাব্যটিও এই সময়েই রচিত হয়েছিল বলে সিদ্ধান্ত করা হয়। পরবর্তী গবেষণায় এই মতের বিরোধিতা করা হয়েছে। আজ পর্যন্ত এই কাব্যের যে তিনখানি পুথি পাওয়া গেছে, তার কোনোটিই খুব প্রাচীন নয়, কাব্যের ভাষা বিচার

করে পণ্ডিতেরা স্থির করেছেন, এর কোনো অংশই ষোড়শ শতকের আগের লেখা নয়,— বহু অংশ আবার অষ্টাদশ শতকেও লিখিত। ভণিতা বিচার করে বলা হয়েছে, 'শূন্যপুরাণ' কোনো এক ব্যক্তির লেখা নয়, বিভিন্ন কবি এর নানা অংশ রচনা করেন,— রচনা-কাল ত্রয়োদশ থেকে অষ্টাদশ শতাব্দীর মধ্যে হওয়া সম্ভব। এ সব তথ্য সত্ত্বেও অনুমান করা যেতে পারে যে, 'শূন্যপুরাণ'-এর মূল কাঠামোটি হয়ত রামাই পণ্ডিতের হাতেই গড়া হয়েছিল, এবং তিনি একাদশ শতাব্দীর কবি ছিলেন। 'শূন্যপুরাণ 'এর কোনো পুথিই পূর্ণাঙ্গ নয়, ফলে কাব্যের মূল নাম জানা যায় নি। সম্পাদক নগেন্দ্রনাথ বসু কাব্যের বিষয়-সম্মত নামকরণ করেন। ১৩১৪ বাংলা সালে বঙ্গীয় সাহিত্য পরিষৎ থেকে গ্রন্থটি প্রথম প্রকাশিত হয়। 'শূন্যপুরাণ'-এর উল্লেখ্য সাহিত্য মূল্য কিছু নেই।

'শূন্যপুরাণ'

'ময়নামতীর গান'-এর কাহিনী সম্বলিত প্রথম কাব্য আবিষ্কার করেছিলেন ড. গ্রিয়ার্সন,— ১৮৭৮ খ্রিস্টাব্দে। বাংলা ভাষার এই কাব্যখানিকে তিনি রোমান হরফে প্রকাশ করেন 'The Song of Manic Chandra' নামে। লৌকিক নাথ-সিদ্ধা সম্প্রদায়ের আচার্যদের জীবনকথার উপভোগ্য আলোচনা, ও সেই সঙ্গে নাথধর্মের মহিমা কীর্তন করাই এই শ্রেণীর কাব্যপ্রবাহের প্রধান উদ্দেশ্য। ময়নামতী ছিলেন মানিকচন্দ্র রাজার স্ত্রী এবং শ্রেষ্ঠ নাথসিদ্ধাদের একজন। স্বামীর মৃত্যুর পরেও অলৌকিক শক্তিবলে তিনি পুত্রের জননী হতে পেরেছিলেন। রাজা গোবিন্দচন্দ্র তাঁর সেই সন্তান। ময়নামতী ছেলেকে সন্ন্যাস গ্রহণ করাতে উৎসুক। কারণ তিনি জানেন,—নাথ-সাধনার মধ্য দিয়ে সিদ্ধদেহের অধিকারী হতে না পারলে পুত্রের অকালমৃত্যু অনিবার্য! কিন্তু গোবিন্দচন্দ্র অপরিণত যৌবনেই অদুনা ও পদুনা নামে দুই স্ত্রীর সঙ্গে সুখে বিহ্বল হয়েছিলেন। পুত্র এবং পুত্রবধূদের প্রতিরোধকে জয় করে ময়নামতী দুঃসহ কষ্টে গোপীচাঁদকে হাড়িপা-র শিষ্যত্বে বৃত করেন; সন্ন্যাসী গোপীচাঁদ অনেক কৃচ্ছ্রসাধনের মধ্য দিয়ে 'সিদ্ধাই' লাভের তপস্যা করে সার্থক হয়েছিলেন,— এইটুকুই 'ময়নামতী' বা 'মানিকচাঁদের গান' এর মূল কথা। ড দীনেশচন্দ্র এবং ড. গ্রিয়ার্সন দুজনেই সিদ্ধান্ত করেছিলেন যে, আলোচ্য কাব্যের নায়ক এবং 'বঙালরাজ গোপীচন্দ্র' অভিন্ন ব্যক্তি। তাঁদের মতে এই গোপীচাঁদ ছিলেন "একাদশ শতাব্দীর লোক"। অতএব আলোচ্য কাব্যটিও এর পরে অন্তত এক শতাব্দী কালের মধ্যে রচিত হতে পেরেছিল,— এই যুক্তিতে ড. দীনেশচন্দ্র এই কাব্যের প্রাচীনতা স্বীকার করে নিয়েছিলেন।

'ময়নামতীর গান

পরবর্তী পণ্ডিতেরা এই সিদ্ধান্তেরও বিরোধিতা করেছেন। কারণ গ্রিয়ার্সনের পরেও একই কাব্যের নানা রকম পুথি আবিষ্কৃত এবং প্রকাশিত হয়েছে। কিন্তু এদের কোনোটিরই লিপিকাল সপ্তদশ শতকের পূর্বের নয়; ভাষাও অর্বাচীন। তা হলেও এই শ্রেণীর কাব্যের মূল কাঠামো খ্রিস্টীয় দ্বাদশ শতাব্দীর মধ্যেই সুগঠিত হয়েছিল— এমন অনুমানের ঐতিহাসিক সমর্থন আছে।

'গোরক্ষবিজয়'-ও নাথধর্ম বিষয়ক কাব্য। নাথ সম্প্রদায়ের আদিগুরু ছিলেন মীননাথ। ভবানীর শাপে তিনি মহিলা-রাজ্য কদলী দেশে গিয়ে অসংযত-চিত্ততার বশে 'সিদ্ধাই'-ভ্রষ্ট হন। শিষ্য গোরক্ষনাথ-ছদ্মবেশে সেখানে উপস্থিত হয়ে কৌশলে গুরুকে সচেতন করে উদ্ধার করে আনেন। 'গোরক্ষবিজয়'এর মূল গল্প এইটুকুই। মীননাথ এবং গোরক্ষনাথ এঁরা দুজনেই ঐতিহাসিক ব্যক্তি; খ্রিস্টীয় দশম-একাদশ শতাব্দী ছিল এঁদের আবির্ভাব কাল। এই যুক্তিতেই ড. দীনেশচন্দ্র এই কাব্যসমষ্টিকে প্রাচীনতম কালের কাব্য প্রবাহের অন্তর্ভুক্ত করেন। কিন্তু 'গোরক্ষবিজয়'-এর যত পুথি আজ পর্যন্ত আবিষ্কৃত হয়েছে, তার সব কয়টিরই লিপিকাল ও ভাষা অর্বাচীন। এই যুক্তিতে ড. সুকুমার সেন আলোচ্য কাব্যধারাকে সপ্তদশ শতাব্দীর পূর্ববর্তী বলে অস্বীকার করেছেন। কিন্তু এই কাব্যেরও আদিম কাঠামো খ্রিস্টীয় একাদশ-দ্বাদশ

'গোরক্ষবিজয়'

শতাব্দীতে গঠিত হয়েছিল বলে অনুমান করা চলে; ড. নীহাররঞ্জন রায় 'বাঙালীর ইতিহাস'-এ এই অনুমানের পোষকতা করেছেন।

'ময়নামতীর গান'-এর জীবন-চিত্র স্থূলতাধর্মী হলেও তার মানবিক আবেদন মর্মস্পর্শী। কিন্তু 'গোরক্ষবিজয় মূলত ধর্মগ্রন্থ,—একে 'বায়ুবিজয় শাস্ত্র' বলা হয়েছে। ফলে 'ময়নামতীর গান'-এ কাব্যের উপাদান প্রচুর হলেও 'গোরক্ষবিজয়' সাহিত্য-রসে তেমন পুষ্ট নয়।

এই সব ধর্মকথার অনুমান-নির্ভর আলোচনা ছেড়ে দিলে বাংলা ভাষার আদি যুগে রচিত মানবিক উপাদানে সমৃদ্ধ কাব্য-সাহিত্যের পরিচয়ও কিছু কিছু পাওয়া গেছে। 'সেকশুভোদয়া' নামক একখানি ইতিকথাশ্রিত গ্রন্থ ষোড়শ শতাব্দীতে রচিত হয়েছিল বলে অনুমান করা হয়। এই পুস্তকের ঊনবিংশ অধ্যায়ে একটি বাংলা প্রেম-গীতি পাওয়া গেছে ; গানটির ভাষা মধ্যযুগের বাংলা ভাষার অনুরূপ। তা হলেও ড. সুনীতিকুমার নানা যুক্তিবিন্যাস করে সিদ্ধান্ত করেছেন, এটি বাংলাদেশে মুসলমান আক্রমণের পূর্বকালের লেখা ; অর্থাৎ এই গানেরও রচনাকাল খ্রিস্টীয় দ্বাদশ শতাব্দীসীমার মধ্যে।

প্রেম-গীতি

বাংলা ভাষায় বাঙালির গল্প রচনার প্রয়াসও এই সময়েই শুরু হয়েছিল; একথা অনুমান করেছিলেন ড. দীনেশচন্দ্র সেন। তাঁর মতে বাংলা রূপকথা-সাহিত্যের জন্ম হয়েছিল মুসলমান আক্রমণের পূর্বে।

রূপকথা

ডাক ও খনার বচন নামে প্রচলিত সুভাষিতাবলি-ও এই 'প্রাক্‌তুর্কী আমলের প্রবাদ-সংগ্রহ' বলে অনুমিত হয়েছে। যদিও এ-সবেরই ভাষা অর্বাচীন কালের।

ডাক ও খনার বচন

এই সব রচনার আদিরূপের কোনো নিশ্চিত নিদর্শন খুঁজে পাওয়া যায় নি। ফলে সাহিত্যের ইতিহাসে এদের সঠিক মূল্য নির্ণয় সম্ভব নয়। তবু আনুমানিক বিচারের দ্বারা যতটুকু জানা গেছে, তার থেকেই আলোচ্য সময়ে বাঙালি মনের বিচিত্র-চারিতার পরিচয় স্পষ্ট হয়ে ওঠে। লৌকিক বাঙালির ধর্মসাধনা সেদিন ছিল বহুমুখী ; আর সেই ধর্মকথার প্রতি অনুরাগ-বিশ্বাস সাহিত্যের জগতে নানাধরনের শিল্পরূপ গড়ে তুলেছিল। কেবল ধর্ম-বিষয়েই নয়, প্রেম গীতি রচনাতে গালগল্পে, এমন কি কৃষি ও সমাজ বিষয়ে সুভাষিত রচনায় সেদিনকার বাঙালি মন যথেষ্ট উৎসাহী হয়েছিল। বাঙালির কণ্ঠে বাংলা ভাষার পরিস্ফুট রূপ যখন জাগে নি, তখনো সাহিত্যের সেই ব্রাহ্মমুহূর্তে বাঙালির মন জেগেছিল বহুমুখী প্রসার কামনায়। আদিপর্বের সাহিত্যের এইটুকুই ঐতিহাসিক মূল্য।

আদিযুগের ইতিহাসের মূল্যায়ন

# তৃতীয় অধ্যায়
## বাংলা সাহিত্যের মধ্যপর্যায়

বাংলা ভাষায় লেখা প্রাচীনতম সাহিত্যগ্রন্থ 'চর্যাপদ'। আগেই বলেছি, 'চর্যা'-কবিতাবলির রচনাকাল আনুমানিক অষ্টম থেকে দ্বাদশ শতকের মধ্যে। ঐ সময়-সীমাকে বাংলা সাহিত্যের আদি পর্যায় বলা যেতে পারে। 'চর্যাপদ' ছাড়াও এ যুগে রচিত বলে আরো যত কাব্য-কবিতার অস্তিত্ব অনুমান বা আবিষ্কার করা হয়েছে, পূর্ব অধ্যায়ে তাদেরও পরিচয় দিয়েছি। কিন্তু দ্বাদশ শতাব্দীর পরে দীর্ঘ দেড়শ বছরের বেশি সময় বাংলা সাহিত্যের ইতিহাসে চলেছিল সম্পূর্ণ এক শূন্যতাময় যুগ। পূর্ব অধ্যায়ে উল্লিখিত আদিম রচনাবলির পরে যেসব সাহিত্য-কর্মের সন্ধান এ-পর্যন্ত পাওয়া গেছে, তার কোনোটির রচনাকালই চৌদ্দ শতকের মাঝামাঝির আগে বলে মনে হয় না। অথচ মধ্যবর্তী প্রায় দেড়শ বছরের বাংলা ভাষায় কোনোকিছুই লেখা হয় নি, একথা মনে করা সহজসাধ্য নয়। কিছু কিছু অপ্রধান রচনার উদ্ভব সম্ভবত হয়েছিল, কালের হাতে যা নষ্ট হয়ে গেছে। তবে একথা প্রায় নিশ্চিত যে, এই সময়ের মধ্যে বাংলাদেশের বৃহত্তর পরিবেশ উৎকৃষ্ট শিল্পসৃষ্টির উপযোগী ছিল না। বাংলার রাষ্ট্র, সমাজ ও ধর্মজীবনে তখন ভারসম স্থিতিস্থাপকতার অভাব প্রায় সীমাহীন হয়েছিল , আর তার মূলে ছিল বহিরাগত তুর্কি মুসলমানদের দ্বারা বাংলাদেশ আক্রমণ।

যুগান্তরের সূত্র

১২০২ খ্রিস্টাব্দের কাছাকাছি সময়ে মহম্মদ বিন্ বখতিয়ার খিলজি প্রথমে বাংলাদেশ আক্রমণ করেন। গৌড়ের রাজা তখন বৃদ্ধ লক্ষ্মণসেন। বাংলাদেশে এক কালে সেন বংশের রাজারা ছিলেন অমিত প্রতাপশালী হিন্দু-গৌড়াধিপ ; লক্ষ্মণ সেন ছিলেন তাঁদেরই শেষ উত্তরসূরী। নবদ্বীপে তাঁর শেষ বয়সের আবাস ছিল ; সেখানেই বখতিয়ার প্রথম আক্রমণ করেন। অতর্কিত আঘাতে বিমূঢ় বৃদ্ধ রাজা পলাতক হন। তার পরেই সারা বাংলাদেশে অরাজকতা প্রবল হয়ে ওঠে। সেন রাজাদের আগে বৌদ্ধ পাল-রাজারা ছিলেন বাংলার দণ্ডাধিকারী, তাঁরা রাজ্য লাভ করেছিলেন হিন্দু-বর্মণ বংশকে পরাজিত করে। ফলে রাজশক্তির পরিবর্তন বাংলাদেশে পূর্বাবধিই কিছু আকস্মিক ছিল না। কিন্তু পুনঃপুন এই রাজবংশের পরিবর্তনের প্রভাবে বৃহত্তর বাঙালি সাধারণের জীবনযাত্রায় খুব বেশি কিছু পরিবর্তন ঘটে নি। কারণ রাজারা যে-কোনো ধর্মেই বিশ্বাসী হোন না কেন, সাধারণ বাঙালি আচার-অনুষ্ঠানের প্রতি সকলেরই ছিল সমান আনুগত্য। সমাজের যুগ-প্রাচীন ঐতিহ্যের প্রতি তাঁদের মর্যাদাবোধ ছিল গভীর। তাই কোনো রাজশক্তিই চিরাগত জীবনযাত্রা-পদ্ধতির ওপরে আঘাত করেন নি, বরং সকলেই তার পোষকতা করেছেন। কিন্তু তুর্কি মুসলমানেরা এদিক থেকে কেবল ভিন্নধর্মাবলম্বী ছিলেন না, ছিলেন বিদেশীও। বাংলার জীবনধারা অথবা বাঙালি ঐতিহ্য কোনোটির প্রতিই তখনো তাঁদের কোনো মমতা ছিল না। ফলে আক্রমণের প্রায় প্রত্যেক স্তরেই লুণ্ঠন ও নির্যাতন অবধারিত হয়েছিল ; আগ্রাসী মনোভাবের প্রকাশ ইতিহাসে চিরকালই নিষ্ঠুর, বীভৎস। এবারেও অর্থ, মান, প্রাণ—ধর্ম, আচার, নিষ্ঠা সব কিছুর ওপরেই নির্মম আঘাত এসে পড়ায় বাঙালির বিবেক তখন বিমূঢ় হয়ে পড়েছিল। এবং এখানেই বিনষ্টির শেষ হয় নি। আক্রমণকারী যতই অত্যাচারপ্রবল হোক, প্রয়োজনের

তুর্কি আক্রমণ

তাগিদেও শাসনকর্তাকে মাঝে মাঝে সহৃদয় হতে হয়। বস্তুত বখতিয়ার খিলজিও আক্রমণকালের এক বছরের মধ্যে শাসকের ভূমিকায় বসে দেশে শান্তিস্থাপনে প্রয়াসী হয়েছিলেন। মন্দির ভেঙে মসজিদ, পাঠশালার বদলে মাদ্রাসা প্রতিষ্ঠার দিকেই তাঁর ঝোঁক ছিল ; তবু তাঁর রাজত্বের স্বল্প সময়ের মধ্যে সাধারণের প্রাণের ভয় কমে এসেছিল। কিন্তু প্রায় তিন বছরকালের মধ্যেই ক্ষমতালোলুপ, সহচর এক আততায়ীর হাতে তাঁকে প্রাণ হারাতে হয়। তারপরে নবীন শাসক-সমাজে হত্যা ও প্রতি-হত্যার পাপচক্র পুনঃপুন আবর্তিত হতে থাকে। ফলে বনেদি বাঙালি অধিবাসীরা ধন-মন-প্রাণ তথা জাতির ভয়েও পালিয়ে গিয়েছিলেন, বঙ্গের পূর্ব ও উত্তর প্রত্যন্তের দুর্গম ভূমিতে। স্বয়ং লক্ষ্মণসেন পদ্মার পরপারে গিয়ে রাজ্য স্থাপন করেছিলেন। নদীমাতৃক পূর্ববঙ্গের দুর্গমতায় নতুন আক্রমণের দ্বারা আধিপত্য প্রতিষ্ঠা সহজসাধ্য ছিল না,—তাই দীর্ঘ কাল হিন্দুরা সেখানে স্বস্তির আশ্রয় পেয়েছিলেন। এই ধরনের আর একটি নিশ্চিত আশ্রয় ছিল বাংলার শিরোভূমিতে হিমালয়ের গহন প্রদেশে। দেশ ছেড়ে যাবার সময়ে বাঙালি হিন্দুরা নিজেদের পুঁজিপাটাসহ পুথিপত্রও সঙ্গে নিয়েছিলেন। প্রধানত এই কারণেই সুপ্রাচীন বাংলা কাব্য-কবিতার বহু দুর্লভ নিদর্শন আবিষ্কৃত হতে পেরেছে পূর্ব ও উত্তর প্রত্যন্ত দেশ থেকে ; এই কারণেই 'চর্যা'পদাবলিও বিনষ্টির হাত থেকে রক্ষা পেয়েছে নেপাল ভূমির সাংস্কৃতিক আতিথ্যে। এসব কথা পণ্ডিতদের ইতিহাস-নির্ভর অনুমান।

আক্রমণের বিনষ্টি

যাই হোক, এই সার্বিক বিধ্বংস ও পলায়ন-ত্রস্ততার মধ্যে উৎকৃষ্ট শিল্প সৃষ্টি অসম্ভব হওয়াই স্বাভাবিক। পূর্বযুগের অনেক সম্পদ এবং এ-যুগের বহু রচনাও পলায়নের পথে পথে বহুল পরিমাণে বিলুপ্ত হওয়াই সম্ভব। প্রধানত এই সব কারণেই বাংলা সাহিত্যের ইতিহাসে ১২০২ থেকে প্রায় ১৩৫০ খ্রিস্টাব্দ পর্যন্ত মোটামুটি এই দেড়শ বছর নিষ্ফলা হয়ে আছে বলে মনে করা হয়। ১৩৪২ খ্রিস্টাব্দে ইলিয়াস শাহি বংশের রাজ্যাধিকার লাভের পর থেকে বাংলা দেশে আবার সুস্থ জীবনযাত্রা ক্রমশ ফিরে আসতে থাকে। জীবনের সার্বিক বিকাশের ক্ষেত্রে নূতন আশ্বাসে নবীন শিল্প-রচনার উদ্যম আবার অঙ্কুরিত হতে থাকে।

বিনষ্টি-উত্তর নবজীবনাঙ্কুর

ভাবে এবং ভাষায় এই নূতন সাহিত্য 'চর্যাপদ'-এর সমকালীন রচনাবলি থেকে ছিল সম্পূর্ণ বিভিন্ন। এই দেড়শ বছরে ভাষা সুগঠিত হয়েছে ; অপভ্রংশ কণ্টকিত অস্পষ্ট বাকলির পরিবর্তে এবার স্বাধীন স্বতন্ত্র বাংলা ভাষায় কাব্য রচিত হতে পারল। বাংলা বাগ্‌ভঙ্গি এবং ছন্দ-শৈলী এই সব কবিতায় স্বকীয় চরিত্রে বিমূর্ত। এই ভাষাগত পরিণতির ঐতিহাসিক পরিচয় চিরস্মরণীয় হয়ে আছে বড়ু চণ্ডীদাসের 'শ্রীকৃষ্ণকীর্তন' কাব্যে।

ভাবের দিক থেকেও, তুর্কি আক্রমণের দুর্যোগদিনের অভিজ্ঞতা বাঙালির নূতন সাহিত্যে স্বাতন্ত্র্যের সুর যোজনা করেছিল। তুর্কি আক্রমণের পূর্বে বাংলাদেশের সমাজ ও সংস্কৃতি ছিল দ্বিধা বিভক্ত। বিশেষ করে অব্যবহিত পূর্ববর্তী সেন রাজাদের আমলে সমাজের উচ্চমঞ্চে আসীন ছিলেন অভিজাত বংশ-জ ব্রাহ্মণ্য-হিন্দুগণ; তাঁদের সাহিত্য-শৈলীর বাহন ছিল 'দেবভাষা' সংস্কৃত। অপর পক্ষে তথাকথিত নিম্নশ্রেণীর বৌদ্ধ, হিন্দু নাথ-সহজিয়া লোক-সাধকেরা তাঁদের অস্বচ্ছ জীবনবোধকে মুক্তি দিয়েছেন আড়ষ্ট, অপূর্ণ অপভ্রংশ ভাষার মধ্য দিয়ে। ফলে 'চর্যা'পদাবলি রচনার প্রায় একই সময়ে অভিজাত বাঙালি কবি জয়দেব তাঁর 'মধুর কান্ত' 'শ্রীগীতগোবিন্দ' পদাবলির অমৃতময় সুরঝংকার সৃষ্টি করলেন বিদগ্ধ সংস্কৃত ভাষায়, যদিও তাঁর ভাবনা ছিল লোকসংস্কারের অনুভবে ঘনিষ্ঠ। তুর্কি আক্রমণোত্তর যুগে এই সমাজ ও সংস্কৃতিগত বিভেদ সম্পূর্ণ দূর হল। এ-যুগে কবি

নবীন রচনা-সম্ভাব

অনুবাদ সাহিত্য

কৃত্তিবাস ছিলেন সংস্কৃত ভাষার শ্রেষ্ঠ পণ্ডিত ; পাণ্ডিত্যের দম্ভও ছিল তাঁর অশেষ। নিজের সম্পর্কে লোক-মুখের প্রশস্তির কথা বলতে গিয়ে তিনি লিখেছেন—

"মুনি মধ্যে বাখানি বাল্মীকি মহামুনি।
পণ্ডিতের মধ্যে বাখানি কৃত্তিবাস গুণী ।।"

কৃত্তিবাসের নিজের মনের কথাও ছিল এটি। কিন্তু এই মহাপণ্ডিত কৃত্তিবাসও বাল্মীকির সংস্কৃত রামায়ণ বাংলা ভাষায় অনুবাদ করেছিলেন,—

"সাতকাণ্ড কথা হয় দেবের সৃজিত।
লোক বুঝাইতে কৈল কৃত্তিবাস পণ্ডিত ।।"

এই লোক বো' 'নোর আকাঙ্ক্ষাই তুর্কি আক্রমণের পরবর্তী বাংলা সাহিত্যের প্রধান বৈশিষ্ট্য। ইতিহাসের তথ্য থেকে জানা যায়, প্রায় দেড়শ বছরের তুর্কি-নিপীড়নের কালে বাঙালিরা কোনো উল্লেখ্য প্রতিরোধ রচনা করতে পারে নি। অসহায় প্রাণীর মতোই তাদের দিগ্বিদিকে পালিয়ে বেড়াতে হয়েছিল। এই অসহায়তাব প্রধান কারণ ছিল বাঙালি সমাজে ঐক্যের অভাব। দীর্ঘদিন ধবে অভিজাত ও অনভিজাতদেব মধ্যে বিভেদের দরুন সমাজ দ্বিধা বিভক্ত হয়েছিল: চবম প্রয়োজনের দিনে আত্মরক্ষার জন্য তাঁরা একতাবদ্ধ হতে পারেন নি। আক্রমণেব পরবর্তী পুনর্গঠনেব যুগে বুদ্ধিজীবী বাঙালিরা এই সঠিক ত্রুটির কথা অনুভব করেছিলেন বলে মনে হয়। ফলে স্মৃতিশাস্ত্রের বিধান ও সাহিত্যের সাধনা এ-যুগে একই সঙ্গে চেষ্টা করেছে নিখিল বাঙালি জাতিকে একতাবদ্ধ করতে। তখন বাংলা দেশের অভিজাত সমাজে ব্রাহ্মণ্য হিন্দু ধর্মেরই একাধিপত্য ছিল। এবার হিন্দু সমাজপতিগণ দেশের বাহুস্বরূপ তথাকথিত অন্ত্যজদের আহ্বান করে আনলেন নিজেদেব ধর্ম-ব্যবস্থার গণ্ডির মধ্যে। মানুষের মনকে স্পর্শ করার শ্রেষ্ঠ মাধ্যম শিল্প-সাহিত্য। তাই এতদিনেব উপেক্ষিত, অশিক্ষা-পীড়িত মনের কাছে হিন্দু-অভিজাতরা সংস্কৃত শাস্ত্রের জ্ঞান মনীষাব পসবা সাজিয়ে আনলেন বাংলা সাহিত্যের আধাবে। আলোচ্য যুগের বাংলা সাহিত্যেব শ্রেষ্ঠ সম্পদ সংস্কৃত ভাষা থেকে অনুবাদ। কৃত্তিবাসের রামায়ণ ও মালাধর বসুর অনুবাদিত বাংলা ভাগবত 'শ্রীকৃষ্ণবিজয়' এই অনুবাদ সাহিত্যেব প্রধান উপাদান।

কিন্তু কোনো মিলনই এক তরফা হলে পূর্ণাঙ্গ হয় না। তাই আলোচ্য যুগের অভিজাত হিন্দুরা নিজেদের সাহিত্য, সংস্কৃতি, ও জ্ঞান-সম্পদকে বাঙালি সাধারণের মনের কাছে পৌঁছে দিয়েই থামেন নি। অপর পক্ষের ধর্ম এবং পূজাচারকে নিজেদের উন্নত রুচি-কল্পনাব দ্বারা পরিশোধিত করে হিন্দু সংস্কৃতির অঙ্গীভূত করে নিয়েছিলেন। এই চেষ্টাব ফলেই বাংলা সাহিত্যে মঙ্গলকাব্যেব পরিণত রূপ সুগঠিত হয়ে ওঠে। সর্প-দেবতা মনসা, এবং পশু-দেবতা মঙ্গলচণ্ডী আর ধর্মঠাকুর, মূলত এঁরা অন্ত্যজ শ্রেণীর লোকেদের দ্বারাই পূজিত হয়েছিলেন। এবারে এঁদের নিয়েও সংস্কৃত ভাষায় ধ্যান-মন্ত্র রচিত হতে লাগল। —পুরাণে মনসা শিবের কন্যা এবং মঙ্গলচণ্ডী শিবের পত্নী রূপে স্বীকৃতি পেলেন। সঙ্গে সঙ্গে এঁদের মঙ্গলকরী শক্তির মহিমাগান করে রচিত হতে লাগল বাংলা মঙ্গলকাব্য।

মঙ্গলকাব্য

এই যুগে আর এক শ্রেণীর গীতি-সাহিত্য রচিত হয়েছিল রাধাকৃষ্ণ প্রেমের মধু-নির্ঝরকে কেন্দ্র করে। কৃষ্ণ পৌরাণিক দেবতা ; চতুর্ভুজ বিষ্ণু মূর্তিতে তাঁর আরাধনা সুপ্রাচীন কাল থেকে বাংলার অভিজাত হিন্দু সমাজে প্রচলিত ছিল। গোপী-সঙ্গে কৃষ্ণের মধুররস-লীলাও 'শ্রীমদ্ভাগবত' প্রভৃতি সংস্কৃত পুরাণ-কাব্যে পুরা-কথিত হয়েছিল। কিন্তু রাধাকৃষ্ণ-প্রণয়ের বিশেষ রূপটি বাংলা দেশের লোক-সমাজের কল্পনাতেই প্রথম জন্ম নিয়েছিল বলে পণ্ডিতদের অনুমান। সেই লৌকিক প্রণয়-কাহিনীকে হিন্দু-পুরাণের কৃষ্ণ-কথার সূত্রে গেঁথে নতুন গীতি-কবিতার ধারা প্রবাহিত হতে লাগল।

পরে মহাপ্রভু শ্রীচৈতন্যদেবের আবির্ভাবে পরবর্তী কালে এই কাব্যগাথা বৈষ্ণব পদ-সাহিত্য নামে কীর্তিত হয়েছে। আলোচ্য যুগে এই রাধাকৃষ্ণ-লীলাকীর্তনের চারণ-শ্রেষ্ঠ ছিলেন কবি চণ্ডীদাস ও বিদ্যাপতি। অতএব দেখছি, অনুবাদ কাব্য, মঙ্গল-কাব্য, এবং রাধাকৃষ্ণ লীলাকাব্য মধ্য পর্যায়ের বাংলা কাব্যপ্রবাহ এই ত্রিধারায় প্রবাহিত ছিল। পরবর্তী আলোচনায় এই সব রচনার বিস্তৃত পরিচয় সন্ধান করা যাবে।

বৈষ্ণবপদ

তাঁহা এক বাক্য আছে মহা প্রেমময়।।
'নন্দের নন্দন কৃষ্ণ মোর প্রাণনাথ।'
এই বাক্যে বিকাইলাম তাঁর বংশের হাত।।
তোমার কা কথা তোমার গ্রামের কুক্কুর।
সেহ মোর প্রিয় হয় অন্যে বহু দূর।।"

মালাধরের ঐশ্বর্যগুণ-প্রধান কাব্য মহাপ্রভুর এই স্বীকৃতির প্রভাবে বৈষ্ণব ভাবুক জনের কাছে ভক্তি-সিক্ত মধুর রসে মণ্ডিত হয়েছে। উৎকৃষ্ট সাহিত্য সহৃদয় হৃদয়ের সৌন্দর্যানুভবের মাধ্যমে সুন্দরতর মূল্য লাভ করে এমনি ভাবেই।

## পঞ্চম অধ্যায়

## মধ্যপর্যায়ের মঙ্গলকাব্য

অপেক্ষাকৃত অর্বাচীনকালে মধ্যযুগের ইতিহাস আলোচনায় মঙ্গলকাব্য নামে এক ধরনের প্রাচীন বাংলা কাব্যকে পৃথক শ্রেণীভুক্ত করা হয়েছে। এই শ্রেণীর মধ্যে তিন রকমের কাব্য কাহিনী প্রধান .—(১) পদ্মাপুরাণ বা মনসামঙ্গল, (২) মঙ্গলচণ্ডীর গীত বা চণ্ডীমঙ্গল এবং (৩) ধর্মমঙ্গল। বিভিন্ন দেবতা এবং বিচিত্র রকমের ধর্মবিশ্বাস নিয়ে এই সব কাব্য গড়ে উঠেছে। তা হলেও এইসব কাব্যকেই যে একই নামের বন্ধনে বাঁধা হয়ে থাকে, তার প্রধান কারণ দুটি। প্রথমত এই সব কাব্যের উদ্ভব হয়েছে সমাজের একই অনভিজাত স্তর থেকে, দ্বিতীয়, এদের বাহ্য রূপাঙ্গিকেও একটা মোটামুটি সাদৃশ্য রয়েছে। মনসা এবং চণ্ডীমঙ্গল কাব্যে সে সাদৃশ্য আরো বেশি।

আগে বলেছি, এ পর্যায়ের বাংলা সাহিত্যের প্রধান বৈশিষ্ট্য— সমাজের উঁচু এবং নিচু স্তরের ভাব কল্পনার মধ্যে মিলন সাধন। এই সময়েই অভিজাত হিন্দুর শ্রেষ্ঠ পুরাণ কাব্য বাংলা ভাষায় অনূদিত হয়েছিল, পূর্বের অধ্যায়ে তার পরিচয় গ্রহণ করা গেছে। অন্যদিকে আলোচ্য মঙ্গলকাব্য সমূহে মনসা, মঙ্গলচণ্ডী এবং ধর্মঠাকুর প্রভৃতি সমাজের অপেক্ষাকৃত নীচের তলার মানুষের পূজিত দেবতাদেরই মাহাত্ম্য গান করা হয়েছে। এই সব দেবতারা হিন্দু অভিজাত সমাজে আগে ছিলেন অপাংক্তেয়। এবারে তাঁদের নিয়ে অর্বাচীন পুরাণাদিতে সংস্কৃত শ্লোক গাথাও রচিত হতে লাগল। অনুমান করা হয়, এই সব লোকদেবতাদের মহিমা নিয়ে ছোট ছোট আকারে পাঁচালিকাব্য আগে থেকেই রচিত হয়ে আসছিল। এবারে উচ্চকোটির হিন্দু সমাজে প্রতিষ্ঠালাভের আকাঙ্ক্ষায় এই সব দেবতাদের ভক্তগণ নিজ নিজ দেব গুণ গান করে বড় বড় কাব্য রচনা করতে লাগলেন। অপেক্ষাকৃত বৃহদাকার এ কাব্যসমষ্টিকেই 'মঙ্গলকাব্য' নাম দেওয়া হয়েছে।

এই কাব্যের স্বরূপ

এই নাম করণের একটি ঐতিহাসিক তাৎপর্যও আছে বলে মনে হয়। তুর্কি আক্রমণের পরে সমগ্র বাংলাদেশের সমাজে অভাবিত অমঙ্গলের আশংকা বহুব্যাপক হয়েছিল। তাই আলোচ্য দেবগুণ গায়ক কবিরা লিখতে লাগলেন তাঁদের পূজিত দেবতার আরাধনা করলে, কিংবা তাঁর মহিমা কাব্য পাঠ করলে, না হয়ত গান করলে বা করালে, এমন কি তা ঘরে রাখলেও লোকের সবিশেষ মঙ্গল হতে পারে, আর তা না করলে হয় অশেষ অমঙ্গল। অতএব সাধারণ অর্থে মঙ্গলকারী দেবতার যেসব মাহাত্ম্যকাব্য পাঠ, গান বা রক্ষণ করলেও জীবের মঙ্গল হয়, সেই সব কাব্যকেই **'মঙ্গলকাব্য'** বলা হয়েছে।

রূপাঙ্গিক

এই সমস্ত কাব্যের বহিরঙ্গ রূপেও একটা সাধারণ সমতা লক্ষ করা যায়। মঙ্গল কবিরা তাঁদের রচনায় সংস্কৃত পুরাণের কাঠামো কিছু কিছু অনুসরণ করেছেন। ফলে প্রতি কাব্যেই পুরাণের মতো সৃষ্টিতত্ত্বের বর্ণনা করা হয়েছে, সেই সঙ্গে আছে দেব ও নরলোক ব্যাপ্ত করে দেবতার বিচিত্র লীলার কাহিনী। প্রায় সকল মঙ্গল কাব্যেই খুব মোটা রকমের চারটি ভাগ দেখা যায়- (১) **বন্দনাংশ** - কাব্যারম্ভে প্রায় সর্বত্রই বিভিন্ন

দেবদেবীর বন্দনা ও কৃপা কামনা করা হয়। (২) **গ্রন্থোৎপত্তির কারণ ও কবির আত্মপরিচয়** :—প্রাচীন পুরাণাদির মতো এই অংশে কবিরা দাবি করছেন যে, তাঁরা স্বেচ্ছায় কাব্য রচনা করেন নি। আলোচ্য দেবতার প্রত্যক্ষ নির্দেশ, স্বপ্নাদেশ, অথবা দৈববাণী শুনে দেব-কৃপার বশেই তাঁরা কাব্য রচনা সাঙ্গ করতে পেরেছেন। এরূপ বর্ণনার ফলে কাব্য-কথার প্রতি সরল বিশ্বাসী শ্রোতাদের ভক্তি ও অনুরাগ বেড়ে যেত। আর দেবতা যে যথার্থই গ্রন্থ-রচনার মূলে ছিলেন, একথা বিশ্বাসযোগ্য করে তোলবার জন্য কবিরা তাঁদের জীবন-চরিতের একটি খুঁটিনাটি বাস্তব বর্ণনাও প্রায়ই উপস্থিত করতেন এই অংশে। দেখাতে,—জীবনের কোন অবস্থায়, কখন, কী ভাবে দেবতা আবির্ভূত হয়েছিলেন, তারই একটি বিশ্বাস্য চিত্র। এই প্রয়াসের কল্যাণে বহু প্রাচীন কবির জীবনের প্রামাণিক ইতিহাস আমাদের গোচর হতে পেরেছে। (৩) **দেবখণ্ড ও সৃষ্টিতত্ত্ব** :—এই অংশে পুরাণের আদর্শ মতো জগৎ ও জীব-সৃষ্টির কাহিনী, এবং দেবলোকে আলোচ্য দেবতার লীলা-কথা বর্ণনা করা হয়েছে। এই সব কাহিনী প্রায়ই সাধারণ লোক মনের অলৌকিক বিশ্বাসের অনুসরণে লেখা ; ফলে এদের সঙ্গে পৌরাণিক সৃষ্টিতত্ত্বের কোনো যোগ নেই, এবং, অনেক সময়ে গল্পগুলি অদ্ভুত মনে হয়। (৪) **নরখণ্ড**—-এই অংশে নরলোকে মঙ্গলদেবতার পূজা প্রচারের গল্প সবিস্তারে বর্ণিত হয়েছে।

ধর্মমঙ্গল কাব্যে এই সংগঠনের কিছু কিছু ব্যতিক্রম লক্ষ করা যায়। তা ছাড়া, কবি ও কাব্য ভেদেও রচনার আকৃতি-প্রকৃতিতে কিছু কিছু পার্থক্য ঘটেছে। মঙ্গলকাব্যগুলি সাধারণত আসরে গাইবার জন্য পালা গানের মতো সাজানো হত। প্রায়ই আট দিনরাত্রি ধরে পালাগান চলত বলে এই কাব্যপ্রবাহকে 'অষ্টমঙ্গলা'ও বলা হয়।

## ১। মধ্যপর্যায়ের মনসামঙ্গল কাব্য

বিভিন্ন মঙ্গলকাব্যের মধ্যে মনসামঙ্গলই হয়ত রচনাকালের বিচারে সুপ্রাচীন। এই কাব্যের গল্প লোক-বাংলার মর্ম মন্থন করে জন্ম নিয়েছিল ; এর জীবনাবেদন তাই বাঙালির মনোলোকে প্রায় চিরস্থায়ী হয়েছে। তার ফলে পরবর্তী কালে অন্যান্য লোককাব্যে এই কাহিনীর ছায়াপাত ঘটেছে। মনসামঙ্গলের সুপরিচিত গল্পে মনসার দৈবী মহিমার চেয়ে বণিক চন্দ্রধর, আর তার পুত্রবধূ বেহুলার মানবী শক্তির জয়গানই শেষপর্যন্ত বেশি প্রকট হয়েছে।

চন্দ্রধর বা চাঁদ সদাগর ছিল চম্পকনগরের ধনশ্রী-পুষ্ট বণিক। ছয় পুত্র, ছয় পুত্রবধূ, আর পতিপ্রাণা স্ত্রী সনকাকে নিয়ে সুখে তার দিন কাটে। দেবী মনসা শিবের কন্যা, কিন্তু তাঁর জন্মের অনৈসর্গিক কাহিনী দেব-সমাজে তাঁকে অপাংক্তেয় করেছিল। অবশেষে স্থির হয়, চন্দ্রধর মনসাকে পূজা করলে তবেই পৃথিবীতে তাঁর দেবমহিমা স্বীকৃত হবে ; দেবলোকেও তাঁর মর্যাদা প্রতিষ্ঠা পেতে পারবে। কিন্তু চাঁদ সদাগর শিবের পরম ভক্ত ; মনসার পূজা করতে সে অস্বীকৃত হল। ফলে চাঁদে-মনসায় বাধল বিবাদ।

মনসামঙ্গলের কাহিনী

মনসা সর্প-দেবী। চাঁদ সদাগরের রাজত্বে তিনি সাপের উপদ্রব সৃষ্টি করতে লাগলেন। ধন্বন্তরী ছিল চাঁদ সদাগরের পরম বন্ধু, এবং শ্রেষ্ঠ সর্পবৈদ্য। সাপে-কাটা মানুষকে বারে বারে সে বাঁচিয়ে দিতে লাগল। শেষে একদিন কৌশলে ধন্বন্তরীরও জীবন নাশ করলেন মনসা। তারপর চাঁদের ছয়টি ছেলে সাপের বিষে মারা গেল ; পুত্রবধূরা বিধবা হল। সনকা আর্তনাদ করে উঠলো। চাঁদের কিন্তু ভ্রূক্ষেপ নেই কোনো দিকে। সনকার গোপন মনসা পূজার ঘট সে গুঁড়ো করে দিল ; হিন্তাল লাঠির আঘাতে মনসার কাঁকাল দিল ভেঙে ; সাপে-কাটা ছয় ছেলের শবকে ভাসিয়ে

দিল নদীব জলে

ঘবেব শান্তি তখন নষ্ট হযেছে। চৌদ্দ ডিঙা সাজিযে চাঁদ সদাগব এবাবে বাণিজ্যে চলল সমুদ্রেব পথে। কালিদহেব জলে প্রবল ঝড তুলে মনসা লোকজন ধনবত্ন পসবা সহ তাব সব কযটি নৌকা ডুবিযে দিলেন। ঝডেব সমুদ্রে একা ভেসে চলল চাদ। মনসা দৈববাণী কবলেন তাব পূজা কবতে স্বীকৃত হলে এখনই সব কিছু সে ফিবে পাবে তাব দুর্গতিব অবসান হবে। দুবন্ত চন্দ্রধব কঠিন বাক্যে মনসাব সে প্রস্তাব প্রত্যাখ্যান কবল। অকূল সমুদ্রে হাতেব কাছে এগিযে আসা পবমাশ্রয পদ্মবনেব ওপবে কুলকুচি ছুঁডে ফেলল, কাবণ পদ্মা-নামেব সঙ্গে যোগ বযেছে পদ্মব। তাবপব একাকী ভেসে চলল সে উত্তাল ঢেউ-এব তালে তালে। প্রায মুমূর্ষু অবস্থায অবশেষে তীবেব ওপবে আছডে পডল চাঁদ পথে মনসাব হাতে অকথ্য নির্যাতন সযে অনেক বছব পবে ফিবে এল নিজেব বাডিতে। তাব বাণিজ্য যাত্রাব সময়ে সনকা ছিলেন সন্তান সম্ভবা, বাডি ফিবে এবাবে চাঁদ তাই নবযুবক সপ্তম পুত্রেব মুখ দেখতে পেল। লক্ষ্মীমন্ত ছেলে, নাম তাব লক্ষ্মীধব বা লখিন্দব। চাদ এবাব লখিন্দবেব বিবাহেব আযোজনে তৎপব হযে উঠল।

উজানি নগবেব ধনবান শাহবেনেব কন্যা বেহুলা অপূর্ব রূপ গুণবতী তাব সঙ্গে লখিন্দবেব বিযেব সম্বন্ধ স্থিব হল কিন্তু বিযেব বাতে দেখা দিল দুর্যোগ বাববাব তিনবাব লখিন্দব সংজ্ঞা অজ্ঞান হযে পডল বিযেব পিঁডিতে প্রতিবাব বেহুলা আপন শক্তিতে তাব প্রাণ ফিবিযে আনল তবু চন্দ্রধব বিবাহেব অনুষ্ঠান কোনো বকমে শেষ কবে চম্পক নগবে লোহাব বাসবে নিযে এল বব বধূকে। মনসা আগে থেকে শাসিযে বেখেছিলেন তাকে পূজা না কবে লখিন্দবেব বিয়ে দিতে গেলে বিযেব বাসবেই সাপে কাটবে তাকে। চাদ লোহাব বাসব তৈবি কবেছিল সাপেব প্রবেশপথ বন্ধ কবাব জন্যে। কিন্তু দেবতাব কূটকৌশল এমনি যে লোহাব বাসবেব গোপন কোণেও ছিদ্র বচনা কবে ঊষা পূর্বলগ্নে বেহুলাব ক্ষণিক তন্দ্রালুতাব সুযোগ নিযে কালনাগ কেটে গেল লখিন্দবকে। স্বামীব মৃতদেহ কলাব ভেলায নিযে বেহুলা ভেসে গেল দেবলোকে দেবতাদেব তুষ্ট কবে স্বামী ও ছয ভাসুবেব জীবন এবং সেই সঙ্গে লোক-লস্কবসহ শ্বশুবেব চৌদ্দ ডিঙ্গা উদ্ধাব কবে আবাব স্বদেশে ফিবে এল সে মনসা সঙ্গে এলেন একটি আব্দাব নিযে – চাঁদেব হাতে তাঁকে পূজা পাইযে দিতে হবে। দেবতাব নির্যাতনে চাঁদ এখনো মাথা নত কবেনি, কিন্তু বিডম্বিতা বধূব প্রতি মমতায মন তাব টলল স্থিব হল, বাঁ হাতে পিছন ফিবে মনসাকে একটি পুষ্পাঞ্জলি ছুঁডে দেবে সে,—মনসা তাতেই বাজি। এমনি কবে দেব মানবেব বিবোধেব অবসান হল মানব শক্তিবই জয ঘোষণা কবে। পাবশেষে মনসা পূজা প্রচাব কবে লখিন্দব ও বেহুলা স্বর্গে গেল সশবীবে। তাবা ছিল স্বর্গেব গন্ধর্ব গন্ধর্বী অনিরুদ্ধ ঊষা।

মনসামঙ্গলেব আদিকবি রূপে কানা হবিদত্তেব নাম উল্লেখ কবা হযেছে। মনসামঙ্গলেব একাধিক কবি তাকে আদিসূবীব মর্যাদা দিযেছেন। কানা হবিদত্তেব আবির্ভাবেব সময বা তাঁব

আদি কবি কানা হবিদত্ত

বচনাব কোনো নিশ্চিত পবিচয এ পর্যন্ত পাওযা যায নি। পণ্ডিতেবা নানা জনে কবিকে নানা সমযেব অন্তর্ভুক্ত কবেছেন। তবে ইনি যে ত্রযোদশ শতাব্দীব আগে অথবা চতুর্দশ শতকেব পবে আবির্ভূত হন নি,—এমন কথা বলা যেতে পাবে। কেউ কেউ মনে কবেন, কবি মযমনসিংহ জেলাব লোক ছিলেন।

হবিদত্তব বচিত কাব্যেব কোনো পৃথক পূর্ণাঙ্গ পুথি পাওযা যায নি। অন্যান্য কবিব নামে প্রচলিত কাব্যে এখানে ওখানে হবিদত্তেব ভণিতায একটি-দুটি বচনাংশ পাওযা গেছে। ঐ সব টুকবো লেখা থেকে কবিব প্রকাশভঙ্গিব সবল সবসতা আব সাবলীলতা সম্পর্কে নিঃসংশয

হওয়া যেতে পারে :--

"ওলা শুনি আদ্যের কাহিনী।
মুই হেন সেবক শবণ লইলাম গো
ঘটে লামি লও ফুল পাণি।।
নেতা বলে বিষহরি এথা রহিয়া কি করি
মর্তা ভুবনে চল যাই।
মর্ত্য ভুবনে যাইয়া ছাগ মহিষ বলি খাইয়া
সেবকেরে বর দিতে চাই।।"

(হরিদত্তের পরেই মনসামঙ্গলের স্মরণীয় প্রাচীন কবি নারায়ণ দেব। ইনি মনসামঙ্গলের একজন শ্রেষ্ঠ শিল্পীও। এঁর জনপ্রিয়তা বাংলার প্রাদেশিক সীমাকে অতিক্রম করে কালজয়ী হয়েছে। আসামের সুদূর প্রত্যন্তে অসমীয়া ভাষায় লেখা পদ্মাপুরাণের পুথি নারায়ণ দেবের নামে প্রচলিত হয়ে আছে) কবির আবির্ভাব এবং গ্রন্থ রচনার কাল সম্বন্ধেও পণ্ডিতদের মহলে দূরপ্রসারী মতভেদ রয়েছে। তবে নারায়ণ দেব যে মনসামঙ্গলের আরো একজন বিখ্যাত কবি বিজয় গুপ্তের পূর্ববর্তী ছিলেন, এমন অনুমান অসংগত বলে মনে হয় না, বিজয় গুপ্ত পনেরো শতকের শেষ ভাগের কবি ছিলেন।

নারায়ণ দেব

নিজের পরিচয় সম্পর্কে নারায়ণ দেব কোনো সংশয়ের অবকাশ রাখেন নি। তাঁর আত্মবিবরণী থেকে জানা যায় যে, মৌদগোল্য গোত্রের কায়স্থ বংশে তাঁর জন্ম হয়েছিল, পিতার নাম ছিল নরসিংহ, মা ছিলেন রুক্মিণী। কবির পূর্বপুরুষেরা আদিতে ছিলেন রাঢ়ের, পরে এঁদের বসতি হয় বোরগ্রামে। এই গ্রাম এখন বাংলাদেশের ময়মনসিংহ জেলার কিশোরগঞ্জ মহকুমার অধীন।

গ্রন্থ রচনা সম্বন্ধে কবি বলেছেন —

"পদ্মাপুরাণের কথা শ্লোক করা আছে।
নারায়ণ দেবে তারে পাঁচালী রচিছে।।"

এর থেকে মনে হয়, নারায়ণ দেব হয়ত সংস্কৃত পুরাণ ও কাব্যাদির সূত্র থেকে নিজের রচনার উপকরণ সংগ্রহ করেছিলেন, সেই সঙ্গে যুক্ত হয়েছিল কবির মৌলিক কল্পনা। এই কল্পনার মধ্যে আদিমতার স্বভাব বর্তমান ছিল। নারায়ণ দেবের ভাষায় সূক্ষ্ম কারুকার্য নেই কিন্তু স্থূল রুক্ষ বাচনভঙ্গির মধ্যে জড়িয়ে আছে মহাকাব্যোচিত দৃঢ়তা ও ওজস্বিতা। লখিন্দরের মৃত্যুতে শোকার্ত চন্দ্রধরের ক্ষোভের উত্তাপ চিত্রিত করে কবি বলেছেন --

"কথোক্ষণ থাকি চান্দে স্থির কৈল মন।
পদ্মাকে মন্দ বলে কঠোর বচন।।
পুত্র মৈল খোটা জদি দেয় মোরে কানি।
তাহার যতেক গুণ আমি তারে জানি।।
পদ্মবনে পরিহাস্য করিল শঙ্করে।
সেই দুরাক্ষর বানি ঘোষয়ে সংসারে।।
পথে আনিতে রছাই করিতে চাইল বল।
ঘরে আসি খাইল তবে সতাইর ঠোকর।
দেব করিয়া বুলিতে লজ্জা নাহি কানি।
এক রাত্রি রিহা করি ছাড়ি গেল মুনি।।

হাসান হোসেন লাজ দিল বিধি মতে
* * *
হেমতালে কাকালি ভাঙ্গিল মোর হাতে।।
যদি কানির লাইগ পাম একবার
কাটিয়া সুজিব আমি মরা পুত্রের ধার।।
জে করিমু কানিরে আমার মনে জা না।
নাগের উৎসিষ্ট পুত্র ভাসাও নিসা গাঙে।।'

প্রবল শোকের সঙ্গে উৎকট অসূয়া বুদ্ধির এই বিমিশ্রতা চাঁদ সদাগরের চরিত্রকে আদিম রুক্ষতার সঙ্গে মহাকাব্যিক উদাত্ততায় উদ্ভাসিত করেছে। কেবল ক্ষুব্ধ বিদ্বেষ বর্ণনাতেই নয়, করুণরসের রচনাতেও নারায়ণ দেবের কবিকৃতির গম্ভীর সংহতি একটুও নষ্ট হয় নি। আর পণ্ডিতেরা স্বীকার করেছেন 'করুণ রসের স্বাভাবিক বর্ণনায় নারায়ণ দেবের সমকক্ষ বড় কেহ নাই।'

নারায়ণ দেবের পরেই মনসা মঙ্গলের উল্লেখযোগ্য কবি বিজয় গুপ্ত। তিনি নিজেই তাঁর কাব্য রচনার কাল নির্দেশ করে গেছেন —

ঋতু শশী বেদ শশী পরিমিত শক।
সলতান হুসেন সাহা নৃপতি তিলক।।'

১৪১৬ শকে সুলতান হুসেন শাহের রাজত্বকালে বিজয় গুপ্তের মনসামঙ্গল রচিত হয়েছিল। ঐ শকে অর্থাৎ ১৪৯৪ খ্রিস্টাব্দে হুসেন শাহও গৌড়ের সিংহাসনে অধিষ্ঠিত ছিলেন, পণ্ডিতেরা বিজয় গুপ্তের প্রদত্ত এই তারিখের প্রামাণিকতা মেনে নিয়েছেন। কাব্যাংশের আত্মবিবরণী থেকে কবির ব্যক্তিগত পরিচয়ও জানা যায়। বর্তমান বাংলাদেশে বাখরগঞ্জ জেলার গৈলাফুল্লশ্রী গ্রামে বিজয় গুপ্তের জন্ম হয়। তার পিতার নাম সনাতন মা ছিলেন রুক্মিণী এবং বৈদ্য বংশজাত। ফুল্লশ্রী গ্রামে বিজয় গুপ্তের পূজিত মনসা মূর্তি দেশ বিভাগের সময় পর্যন্ত রক্ষিত ছিল।

বিজয় গুপ্তের রচনার প্রধান বৈশিষ্ট্য অলংকারশাস্ত্র সম্মত সৌন্দর্য সৃষ্টির প্রয়াস। তার কাব্যে নারায়ণ দেবের রচনার স্থূলতা যেমন নেই তেমনি গাম্ভীর্যেরও অভাব আছে। কিন্তু গল্প বলার আশ্চর্য দক্ষতা ছিল বিজয় গুপ্তের। মনসামঙ্গলের টুকরো টুকরো উপাখ্যান যে তিনি একটি করে পূর্ণাঙ্গ সরস গল্প গড়ে তুলেছেন। তার বাচনভঙ্গিতে পণ্ডিতের বিদগ্ধতা ছিল সেই সঙ্গে ছিল হাস্যকৌতুক আর রসবোধ। মাঝে মাঝে এই রসিকতা সুরুচির মাত্রাও যে অতিক্রম করেনি এমন কথা বলা চলে না। তাহলেও, রচনার দৃঢ় বাঁধুনি সুমিত শব্দ প্রয়োগের সুষমা আর কবি চিত্তের সহজ সহৃদয়তা, সব কিছু মিলে বিজয় গুপ্তের কাব্যের প্রসন্ন পরিচ্ছন্নতা কোথাও নষ্ট হয় নি। ফলে রসিক কবির হাতে সকরুণ বেদনা চিত্রও আন্তরিকতায় স্নিগ্ধ হয়ে উঠেছে।

'জনম দুঃখিনী আমি দুঃখে গেল কাল।
যেই ডাল ধরি আমি ভাঙ্গে সেই ডাল।।
শীতল ভাবিয়া যদি পাষাণ লই কোলে।
পাষাণ আগুন হয় মোর কর্ম্মফলে।।
কারে কি বলিব মোর নিজ কর্ম্মফল।

দেব কন্যা হইয়া স্বর্গে না হইল স্থল।।
ডাকিবার লক্ষ্য নাই শুন গো জননী।
বিধাতা করিল মোরে জনম দুঃখিনী।।"

বেহুলার বিলাপের এই বর্ণনা কেবল দক্ষ রচনাশৈলীর প্রভাবেই মর্মস্পর্শী হয়ে উঠেছে! বিজয় গুপ্তের রচনার মুন্সিয়ানার এক শ্রেষ্ঠ প্রমাণ এই যে, তাঁর কাব্যের বহু অংশ আজও লোক-প্রবচনের মর্যাদা নিয়ে সাধারণ বাঙালির মুখে মুখে ফিরছে :—

"অতি কোপে করিলে কাজ ঠেকে আথান্তর।
অতি বড় গাঙ্গ হইলে ঝাঁটে পড়ে চর।।"
"যেই মুখে কণ্টক বৈসে সেই মুখে খসে।"

মধ্য প' য়ের বাঙালি মঙ্গল-কবিদের মধ্যে বচনার মুন্সিয়ানায়, এবং আলংকাবিক প্রকাশরীতির দক্ষতায় বিজয় গুপ্ত অন্যতম শ্রেষ্ঠ।

এই সময়কার মনসামঙ্গলের আর একজন কবি ছিলেন বিপ্রদাস পিপিলাই। এঁর লেখা কাব্যের দুখানি মাত্র পুথি পাওয়া গেছে। দুটি পুথিই খণ্ডিত। কোনোটিতেই বেহুলা-লখিন্দরের গল্প আরম্ভও হতে পারে নি। কিন্তু আত্মবিবরণী-অংশ থেকে কবির নিঃসংশয় পরিচয় এবং কাব্য-রচনাকালের সন্ধান পাওয়া গেছে। বচনাকাল সম্বন্ধে কবি লিখেছেন,—"সিন্ধু ইন্দু বেদ মহী শক পরিমাণ"। এই তারিখ ঠিক হলে বিপ্রদাসের 'মনসাবিজয়' রচিত হয়েছিল বিজয় গুপ্তের কাব্যেব মাত্র এক বছর পরে। হুসেন শাহ তখনও গৌড়ের সুলতান ; কবি নিজেও তাঁর উল্লেখ করেছেন।

বিপ্রদাস পিপিলাই

নিজের বংশ-পরিচয় সম্বন্ধে বিপ্রদাস জানিয়েছেন,—তিনি সামবেদীয় ব্রাহ্মণ, তাঁর গোত্র বাৎস্য, কৌথম শাখা, পাঁচ প্রবর এবং পিপিলাই গাঁই। তাঁর পূর্বপুরুষেরা অনেক দিন ধরে বাদুড্যা বটগ্রামে বাস করছিলেন। কবির রচনার যৎসামান্য পরিচয় যা পাওয়া গেছে, তাঁর থেকে প্রথম শ্রেণীর প্রতিভার অধিকার তাঁর ছিল বলে মনে হয় না।

## ২। মধ্যপর্যায়ের চণ্ডীমঙ্গল কাব্য

চণ্ডীমঙ্গল অর্থে বুঝি মঙ্গলচণ্ডীর লীলাকাব্য। মূলত ইনি অনার্য-কল্পিত দেবতা ছিলেন বলে অনুমান করা হয়। পরবর্তী কালে মার্কণ্ডেয় পুরাণের চণ্ডী, আর দেবী দুর্গার সঙ্গে অভিন্ন হয়ে এই দেবী শিবের গার্হস্থ্যের অধিকার দাবি করেছেন। ফলে, চণ্ডীমঙ্গলের সৃষ্টিতত্ত্ব এবং শিব-দুর্গার পরিবার-চিত্র বর্ণনায় আর্য-অনার্য কল্পনার বিমিশ্রতা ঘটেছে। শুধু তাই নয়, 'নরখণ্ড'র কাহিনীতেও এই মিশ্র স্বভাব সহজেই লক্ষ করবার মতো।

চণ্ডী ও মঙ্গলচণ্ডী

চণ্ডীমঙ্গলের 'নরখণ্ড'তে দুটি গল্প। প্রথমটি কালকেতু-ফুল্লরার। পণ্ডিতেরা মনে করেন, এইটিই আলোচ্য বিষয়ে প্রাচীনতর গল্প ; শিল্পকর্ম —তথা জীবন-রূপায়ণের দিক থেকেও এই কাহিনীটিই নিঃসন্দেহে উৎকৃষ্টতর। কালকেতু এবং ফুল্লরা ব্যাধ-দম্পতি ; দারিদ্র্য-লাঞ্ছিত জীবনে তাদের সুখ না থাকলেও শান্তির অভাব ছিল না। পশুবধে কালকেতু ছিল অব্যর্থলক্ষ্য ; ফুল্লরাও পরিশ্রমে ছিল অকুণ্ঠ। দিনান্তে অনেক বন্যপশু বধ করে কালকেতু ঘরে ফিরত, গৃহকর্মের ফাঁকে ফাঁকে পশুমাংস বিক্রয় করে ফুল্লরা স্বামীকে

চণ্ডীমঙ্গলের দুটি গল্প

সাহায্য করত। দিন তাদের ভালই কাটছিল। কিন্তু বনের পশুরা কালকেতুর হত্যাকাণ্ডে ভীত হয়ে মঙ্গলচণ্ডীর শরণ ভিক্ষা করল। দেবী তাদের অভয় দিয়ে লুকিয়ে রাখলেন কালকেতুর দৃষ্টির অন্তরালে। দিনে দিনে ব্যাধের ভাগ্যে শিকার জোটে না ; ঘরের বাসি মাংসও নিঃশেষিত হয়ে যায়। ক্ষুধার তাড়নায় কালকেতুর হিতাহিতজ্ঞান প্রায় লুপ্ত ! এমন সময়ে স্বর্ণ-গোধিকার বেশ ধরে দেবী আসেন তার ঘরে। কালকেতু-ফুল্লরার কর্তব্য ও সত্যনিষ্ঠায় প্রীত হয়ে তিনি তাদের অনেক সম্পদ দান করেন ; সেই ধন দিয়ে জঙ্গল পরিষ্কার করে নূতন নগর পত্তন করে কালকেতু রাজা হয়ে বসে। সম্পদ এবং সুখ এবারে সত্যিই অকল্পনীয় হয়েছিল। কিন্তু সুদিনে দেবীর কৃপা বিস্মৃত হল কালকেতু। ফলে, ভাড়ু দত্ত নামক বঞ্চকের কৌশলে কলিঙ্গরাজ এসে আক্রমণ করলেন নূতন নগরী; কালকেতু পরাজিত এবং বিড়ম্বিত হল। দুর্দিনে আবার দেবীর করুণার কথা মনে পড়ে। তখন মঙ্গলচণ্ডীর আরাধনা করে কালকেতু-ফুল্লরা আবার হারানো রাজ্য ফিরে পায় ; দেবী-মহিমারও ঘটে প্রকাশ। এমনি করে মর্ত্যে মঙ্গলচণ্ডীর পূজা প্রচার করে সপত্নীক কালকেতু সশরীরে স্বর্গে ফিরে যায়। আসলে সে ছিল দেবরাজ ইন্দ্রের শাপভ্রষ্ট পুত্র নীলাম্বর, আর ফুল্লরা ছিল নীলাম্বর-পত্নী।

চণ্ডীমঙ্গলের দ্বিতীয় গল্পটি সমাজের অসুস্থ জীবন-ব্যবস্থার চিত্র। তা ছাড়া, এই গল্পে মনসামঙ্গলের চন্দ্রধর উপাখ্যানেরও ছায়া পড়েছে ; অথচ তা-ও খুব দুর্বল। ধনপতি সদাগর যেমন ধনবান ছিল তেমনি ছিল বিলাসী ভোগাতুর। পায়রা ওড়ানো ছিল তার অবকাশ কালের এক সুখক্রীড়া। একদিন পায়রা একটি উড়ে গিয়ে পড়ল তার জ্ঞাতি শ্যালিকা খুল্লনার কোলে। পায়রা ছাড়াতে গিয়ে সদাগর ধনপতি বালিকা খুল্লনার রূপে মোহিত হয় এবং তাকে দ্বিতীয় স্ত্রী হিসেবে গ্রহণ করে। বিয়ের পরেই ধনপতিকে বাণিজ্যযাত্রা করতে হয় দূরদেশে। প্রথমা স্ত্রী লহনার হাতে খুল্লনাকে সঁপে দিয়ে সে দেশ ত্যাগ করে। এদিকে দুষ্টা দাসী দুর্বলার দুর্বুদ্ধি পেয়ে সপত্নী খুল্লনার ওপরে অত্যাচার করতে থাকে লহনা। চেলি পরিয়ে তাকে বনে পাঠানো হল ছাগল চরাতে। সেখানে চরম ক্লেশ ও দুর্যোগের মধ্যে বন-নারীদের মঙ্গলচণ্ডী পুজো করতে দেখে খুল্লনা। দেবীর মহিমায় তার মন সশ্রদ্ধ হয়ে ওঠে, এবং সে-ও দেবীর পূজা করে বিপদ থেকে মুক্ত হয়। দেবীর স্বপ্নাদেশ পেয়ে বিলাসমত্ত ধনপতিও দেশে ফিরে আসে। স্বামীর প্রেম-সহৃদয়তায় খুল্লনার জীবন এবার ভরপুর হয়ে উঠল। সে সন্তান-সম্ভবা হয়। এই সময়ে ধনপতি আবার বাণিজ্যযাত্রা করে। যাবার সময়ে খুল্লনার পূজিত 'স্ত্রীলিঙ্গ দেবতা' মঙ্গলচণ্ডীকে সে উপেক্ষা করে যায় ; আসলে সে ছিল শিবের ভক্ত। কিন্তু চণ্ডীকে উপেক্ষা করার ফলে বিদেশে গিয়ে ধনপতি কারারুদ্ধ হয়। এদিকে চণ্ডীর কৃপায় খুল্লনার নবজাত পুত্র শ্রীমন্ত দিনে দিনে বড় হয়ে ওঠে। দেবীর প্রতি তার অশেষ ভক্তি। অবশেষে বাণিজ্যযাত্রায় বেরিয়ে সে-ই নিখোঁজ পিতাকে উদ্ধার করে আনে। এই প্রসঙ্গে চণ্ডীর কৃপা-মাহাত্ম্য দেখে ধনপতিও সশ্রদ্ধ হয়ে ওঠে; দেবীর পূজা প্রচারিত হয় পৃথিবীতে।

আগে বলেছি, দ্বিতীয় গল্পটিতে সমাজের উচ্ছৃঙ্খল জীবনযাত্রার ছবি প্রধান স্থান অধিকার করেছে। ধনপতির বিলাসিতা এবং নারী-রূপলোলুপতা নীতিজ্ঞান-হীনতারই নামান্তর। অথচ, কালকেতু ও ফুল্লরা দরিদ্র নিষাদ হলেও তাদের দাম্পত্য-জীবন ছিল সহৃদয় বিশ্বস্ততায় পূর্ণ। বাংলা দেশের কবি সংসার জীবনের সেই মধুর চিত্রই অক্ষয় অক্ষরে রচনা করেছেন 'আপন মনের মাধুরী মিশায়ে।' সামাজিক দুর্নীতি আর গ্লানির রূপায়ণে তাঁদের লেখনী স্বভাবত কুণ্ঠিত হয়েছিল।

যাই হোক, চণ্ডীমঙ্গল কাব্যের কোনো প্রাচীন নিদর্শন প্রায় পাওয়াই যায় নি।

চণ্ডীমঙ্গল কাব্যের শ্রেষ্ঠ কবি ছিলেন চক্রবর্তী মুকুন্দ। সমগ্র মঙ্গলকাব্য-সাহিত্যেরও সর্বশ্রেষ্ঠ কবির মর্যাদা এঁরই প্রাপ্য। ষোড়শ শতাব্দীতে তাঁর আবির্ভাব কাল। কাব্যমধ্যে মুকুন্দ চক্রবর্তী নিজে বলেছেন,—

মাণিক দত্ত,—চণ্ডীমঙ্গলের আদি কবি (?)

"মাণিক দত্তেরে আমি করিয়ে বিনয়।
যাহা হইতে হইল গীত পথ পরিচয়।।"

মনে করা হয়, মাণিক দত্তই ছিলেন চণ্ডীমঙ্গল কাব্যের প্রথম কবি। এঁর আবির্ভাবকাল সম্বন্ধে পণ্ডিত মহলে যথেষ্ট মতভেদ আছে। তবে তিনি পঞ্চদশ শতকের পরের কবি নন বলে মনে করা যেতে পারে। মাণিক দত্তের কাব্যের একখানি মাত্র পুথি পাওয়া গেছে; তাও নিতান্ত অর্বাচীন কালের লেখা। সে-পুথির নির্ভরযোগ্যতা সম্বন্ধেও সন্দেহের অবকাশ আছে। যাই হোক, ঐ পুথিতে প্রাপ্ত সংক্ষিপ্ত কবি-পরিচিতি অংশ থেকে জানা যায়,—কবির বাস ছিল ফুলুয়া নগরে। অনেকে ফুলুয়া অর্থে মালদহ জেলার ফুলবাড়িকে নির্দেশ করে থাকেন। কবি জানিয়েছেন, প্রথম জীবনে তিনি কানা এবং খোঁড়া ছিলেন। দেবীর কৃপায় তাঁর বিকল অঙ্গ সমূহ সুস্থ হয়ে ওঠে। দেবীর আদেশেই তিনি কাব্য-রচনায় বৃত হয়েছিলেন।

উপকরণের অভাবে মাণিক দত্তের কবি-কর্মের মূল্যায়ন সম্ভব নয়। একখানি মাত্র যে পুথি পাওয়া গেছে, তাতেও অপরাপর কবিদের রচনার পরিমাণই বেশি।

## ৩। মধ্যপর্যায়ের ধর্মমঙ্গল কাব্য

মনসা ও চণ্ডীমঙ্গল কাব্যের জনপ্রীতি বাংলাদেশের সকল অঞ্চলেই ব্যাপক ছিল। এদিক থেকে ধর্মঠাকুরের পূজা, এবং ধর্মমঙ্গল কাব্যের রচনা ও প্রসার, ছিল সবিশেষ সীমাবদ্ধ। রাঢ় ভূমির বাইরে এই দেবতা ও কাব্যের বিস্তার কখনোই ঘটেনি। আর রাঢ় বলতে তখন বোঝাত,—

ধর্মপূজার ঐতিহাসিক পটভূমি

"পূর্বে ভাগীরথী, উত্তরে ময়ূরাক্ষী, দক্ষিণে দামোদর ও পশ্চিমে ছোটনাগপুরের পার্বত্যভূমি" দিয়ে ঘেরা ভূভাগকে। সেদিনকার রাঢ় এখন হুগলি, বাঁকুড়া, বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ প্রভৃতি জেলায় ছড়িয়ে আছে। এই রাঢ় অঞ্চলে বহুদিন অনার্য আচার একচ্ছত্র অধিকারে প্রতিষ্ঠিত ছিল। ফলে রাঢ়দেবতা ধর্মঠাকুরের রূপ-কল্পনা এবং পূজা-পদ্ধতিতেও অনার্য ঐতিহ্যের ছাপ ব্যাপক। মূলত তথাকথিত অন্ত্যজদের দ্বারাই ধর্মঠাকুর পূজিত হতেন। মনসা বা চণ্ডী যখন হিন্দু পৌরাণিক সমাজে সুপ্রতিষ্ঠিত হয়েছেন, ধর্মঠাকুর তখনো উচ্চকোটির সমাজে ছিলেন অপাংক্তেয়। এমন কি খ্রিস্টীয় সতেরো শতকেও ব্রাহ্মণ কবি রূপরাম চক্রবর্তী ধর্মমঙ্গল রচনা করার অপরাধে সমাজে পতিত হয়েছিলেন।

বাংলা ভাষায় ধর্মদেবতাকে নিয়ে রচিত কাব্য-সাহিত্য প্রধানত দুই ভাগে বিভক্ত: —(১) ধর্মপূজার পদ্ধতি এবং (২) ধর্মমঙ্গল কাব্য। রামাই পণ্ডিতকে ধর্ম পূজক আদি পুরোহিতের সম্মান দেওয়া হয়। ধর্মঠাকুরের পূজা-পদ্ধতিও আসলে তাঁর লেখা বলেই কথিত হয়ে থাকে। প্রাচীন বাংলা সাহিত্যের আলোচনাকালে 'শূন্যপুরাণ'-এর প্রসঙ্গে রামাই পণ্ডিত এবং ধর্মপূজা-বিধির পরিচয় দিয়েছি।

ধর্মঠাকুর সম্পর্কে বাংলা দেশে প্রথম উল্লেখ্য আলোচনা করেছিলেন হরপ্রসাদ শাস্ত্রী। 'ধর্ম'কে তিনি বৌদ্ধ দেবতা বলে মনে করেছিলেন। অধিকাংশ ক্ষেত্রেই 'ধর্ম'-র প্রতীক রূপে

## ২। জয়ানন্দের 'চৈতন্যমঙ্গল'

জয়ানন্দের 'চৈতন্যমঙ্গল' এককালে বাংলা সাহিত্যের ইতিহাসে প্রবল চাঞ্চল্য সৃষ্টি করেছিল। এতে শ্রীচৈতন্যের জীবনের কয়েকটি অপরিজ্ঞাত সংবাদ, এবং সুপরিজ্ঞাত তথ্যের স্থলেও নূতন তথ্য সরবরাহের দাবি, উপস্থাপিত হয়েছে। মহাপ্রভুর তিরোভাবের কোনো বিশ্বাসযোগ্য বর্ণনা এযাবৎ পাওয়া যায়নি। চৈতন্য-ইতিহাসের এটি এক শ্রেষ্ঠ অভাব। যথার্থ সংবাদ সংগ্রহ করতে না পেরে বিভিন্ন জীবনীকার বিচিত্র অলৌকিক গল্পের অবতারণা করেছেন। কেবল জয়ানন্দের 'চৈতন্যমঙ্গল'-এই এ-বিষয়ে একমাত্র বিশ্বাস্য কাহিনীটি পাওয়া যায়। কবি বলেছেন,—

জয়ানন্দের কাব্যের আপাত-বৈশিষ্ট্য

"আষাঢ় বঞ্চিত রথ বিজয়া নাচিতে।
ইটল বাজিল বাম পা'এ আচম্বিতে॥
চরণ বেদনা বড় ষষ্ঠীর দিবসে।
সেই লক্ষ্য টোটায় শরণ অবশেষে॥"

এই বহু-কাম্য তথ্যটি পেয়ে বাংলা সাহিত্যের ভক্ত-ঐতিহাসিক ড দীনেশচন্দ্র সেন পুলকিত বোধ করেছিলেন। অপার আনন্দের বশে তিনি জয়ানন্দের কাব্যকে প্রামাণিকতম চৈতন্য-জীবনী বলে ঘোষণা করেন। কিন্তু পরবর্তী বিচারে এই সিদ্ধান্ত যথার্থ মনে হয়নি। ঐ একটি প্রসঙ্গ ছাড়াও অন্যান্য উপলক্ষে জয়ানন্দ আরো কিছু কিছু নূতন তথ্য জানিয়েছেন। চৈতন্যের পিতৃভূমি, তাঁর পূর্ব পুরুষের মূল অবস্থান, ইত্যাদি বিষয়ে জয়ানন্দের প্রদত্ত অনেক তথ্য প্রামাণিক নয় বলে জানা গেছে। এমন অবস্থায় বিশ্বাস্য হলেও চৈতন্যের তিরোভাব-সম্বন্ধীয় কাহিনীও কবির কপোল-কল্পিত কিনা, অসংশয়ে বলা চলে না।

আসল কথা চৈতন্যের জীবনী অবলম্বন করে জয়ানন্দ লোক-বিমোহন কাব্য রচনা করতে চেয়েছিলেন, ঐতিহাসিক সত্যাসত্য নিরূপণের কোনো বিশেষ আকাঙ্ক্ষা তাঁর থাকবার কথা নয়। চৈতন্য-জীবনীর একজন পেশাদার গায়েন ছিলেন তিনি। কাব্যের কাহিনী যত অভিনব ও বিস্ময়কর হবে, তাঁর উপার্জনও ততই বৃদ্ধি পাবে। এই উদ্দেশ্যে নিছক চমৎকারিত্ব সৃষ্টির জন্য তিনি সুযোগ বুঝে চৈতন্য-জীবন নিয়ে অভিনব সব কাহিনীর মালা গেঁথেছেন; সচেতন কৌশলে সে সব গল্পকে করতে চেয়েছেন বিশ্বসনীয়। উদ্দেশ্যগত এই দুর্বলতার প্রতি লক্ষ রেখে জয়ানন্দের কাব্যের কোনো নূতন তথ্যকে বিনা বিচারে নির্ভরযোগ্য বলে গ্রহণ করতে পারা কঠিন। তাহলেও, অপেক্ষাকৃত অর্বাচীন কালে কেউ কেউ মনে করেছেন, জয়ানন্দের কাব্যে সমসাময়িক সমাজ জীবনের মোটামুটি পরিচ্ছন্ন একটি ছবি পাওয়া যেতে পারে। সে যেমনই হোক, আসরে গীত হবার জন্যে রচিত হয়েছিল বলে কাব্যটি অনেকটা মঙ্গলকাব্যের আকারে লেখা, এবং পালাগানের মতোই বিভিন্ন খণ্ডে বিভক্ত।

জয়ানন্দের কবি-স্বভাব

কাব্যমধ্যে প্রাপ্ত আত্মবিবরণী থেকে জানা যায়,—বর্ধমান জেলার আমাইপুরা গ্রামে কবির জন্ম হয়েছিল। তাঁর পিতার নাম সুবুদ্ধি মিশ্র এবং মা ছিলেন রোদনী। কবির পিতৃদত্ত নাম ছিল গুইঞা। কবির এক বছর বয়সে মহাপ্রভু নাকি সুবুদ্ধি মিশ্রের অতিথি হয়েছিলেন, এবং তিনিই শিশু-কবির নূতন নাম রাখেন জয়ানন্দ। জয়ানন্দের কাব্য ষোড়শ শতকের শেষভাগে রচিত হয়েছিল বলে মনে করা হয়।

ব্যক্তি-পরিচয় ও রচনাকাল

## ৩। লোচনদাসের 'চৈতন্যমঙ্গল'

জয়ানন্দের কাব্যের মতোই লোচনদাসের 'চৈতন্যমঙ্গল'ও মূলত পালাগান হিশেবে কল্পিত

হয়েছিল। কিন্তু লোচনের চৈতন্য-নিষ্ঠা ছিল আন্তরিক। তাই মহাপ্রভুর ব্যক্তি-জীবন-কথার ওপরে কল্পনার তুলি তিনি যদিও বুলিয়েছেন, তবু কোথাও সে-কল্পনাকে সত্য বলে চালাবার চেষ্টা করেন নি। অপর পক্ষে কবি-মনের ভাবনাকে প্রাধান্য দিতে গিয়ে বাস্তব তথ্যকেও লোচন আচ্ছন্ন করে ফেলেন নি কোথাও। তাঁর কাব্যের কাহিনী-বিন্যাস এবং শিল্প-রচনার সকল অভিনবত্বের মূলে রয়েছে তাঁর নিষ্ঠা-পূত পরিকল্পনা, আর গুরু-গত বিশেষ বিশ্বাসের স্বতন্ত্রতা।

কাব্য-পরিচয়

লোচনদাস মহাপ্রভুর পার্ষদ নরহরি ঠাকুরের শিষ্য ছিলেন। আর নরহরি ছিলেন 'গৌর-নাগরিয়া' ভাবের প্রবর্তক। গৌরকে 'নাগর' ভাবে ভজনা করা, তথা—ব্রজগোপীরা যেভাবে ভাবিত হয়ে কৃষ্ণ-ভজনা করেছিলেন, ঠিক সেই ভাবেই মহাপ্রভুর স্বরূপ আস্বাদন করা নরহরির প্রবর্তিত সাধনের মুখ্য কথা। অথচ চৈতন্য-অবতারে নারী-সংস্পর্শ সম্পূর্ণ পরিত্যক্ত হয়েছিল, এইটিই গৌড়ীয় বৈষ্ণব সমাজের সাধারণ ধারণা। ইতিহাসের তথ্যও শেষোক্ত সিদ্ধান্তের পোষকতা করে। তাহলেও লোচনদাস গুরুর প্রবর্তিত বিশ্বাসের অনুসরণ করে মহাপ্রভুর জন্ম এবং বিবাহ-প্রসঙ্গে নবদ্বীপ-নারীগণের দেহ-মনোগত বিচিত্র বিভঙ্গের চিত্র এঁকেছেন। মাঝে মাঝে কল্পনার সৌষ্ঠবে তিনি একটি-দুটি মুহূর্তকে গীতি-কবিতার সুষমায় মণ্ডিত করেছেন। কিন্তু সেই কবি-কর্মের মর্যাদা রাখবার জন্যে তথ্যকে কোথাও আচ্ছন্ন হতে দেননি।

কবি-মনোভাব

লোচনের 'চৈতন্যমঙ্গল' বৃন্দাবনদাসের কাব্যের পরে এবং জয়ানন্দের প্রায় সম-সময়ে রচিত হয়েছিল বলে মনে হয়। কবি স্বয়ং গ্রন্থমধ্যে বৃন্দাবনের ঋণ স্বীকার করেছেন। তাছাড়া, 'মুরারি গুপ্তের কড়চা'র কাহিনী-কল্পনার দ্বারাও তিনি প্রভাবিত হয়েছিলেন। অবশ্য আগাগোড়া কাব্যই পাঁচালির আকারে গীত হবার জন্যে লিখিত।

রচনাকাল

কবির ব্যক্তি-পরিচয় সম্বন্ধে জানা যায়,—তাঁর বাড়ি ছিল বর্ধমান জেলার কোগ্রামে; পিতা ছিলেন কমলাকর দাস; সদানন্দী পাঠান্তরে অরুন্ধতী, ছিলেন কবি জননী। এঁরা বৈদ্যবংশীয় ছিলেন।

কবি-পরিচয়

## ৪। কৃষ্ণদাস কবিরাজের 'শ্রীচৈতন্যচরিতামৃত'

কৃষ্ণদাস কবিরাজের 'শ্রীচৈতন্যচরিতামৃত' চৈতন্যজীবনীর সর্বশ্রেষ্ঠ গ্রন্থ. শুধু তাই নয়, বাংলা সাহিত্যের ইতিহাসে এই মহাগ্রন্থ নানা দিক থেকে তুলনারহিত। মহাপ্রভুর জীবনের প্রামাণিক ইতিহাস এতে লিপিবদ্ধ হয়েছে ; বৈষ্ণব নিষ্ঠা-ভক্তির পরাকাষ্ঠা তত্ত্ব-কাব্যের রূপ ধরেছে। সবচেয়ে বড় কথা, দার্শনিক পাণ্ডিত্য ও মননে এমন সমৃদ্ধ রচনা প্রাচীন বাংলা ভাষায় আর নেই। ড. সুকুমার সেন বলেছেন,—"একাধারে ইতিহাস, দর্শন ও কাব্যে এমন অপরূপ সমন্বয় আর কোন দেশের সাহিত্যে দেখা গিয়াছে কিনা সন্দেহ।" তাহলেও ঐতিহাসিক তথ্যের চেয়ে দার্শনিক বিচারের জন্যই কাব্যটির শ্রেষ্ঠ প্রতিষ্ঠা।

'চৈতন্যচরিতামৃত'-র অতুল্যতা

সুবৃহৎ কাব্যে কৃষ্ণদাসের ব্যক্তি-পরিচয় সামান্যই রয়েছে। কবি জানিয়েছেন,—তাঁর বাড়ি ছিল নৈহাটির কাছে ঝামটপুর গ্রামে। পণ্ডিতেরা অবশ্য এখন স্থির করেছেন, ঝামটপুর ছিল বর্ধমান জেলার কাটোয়ার কাছে। যাই হোক, ত্রিশ বছর বয়সের নিকটবর্তী সময়ে কবি একদিন স্বপ্নে নিত্যানন্দ প্রভুকে প্রত্যক্ষ করেন, এবং তাঁর আদেশেই বৃন্দাবন-যাত্রা করেন। বৃন্দাবনে তখন গৌড়ীয়

বৈষ্ণবধর্মের মহাপীঠ রচিত হয়েছে। মহাপ্রভুর তিরোধানের পরে খ্যাততম ষড় গোস্বামী এবং তাঁদের সর্বভারতীয় ভক্ত-পণ্ডিতেরা মিলে চৈতন্য-জীবন-বাণীকে দর্শন, ধর্মশাস্ত্র ও কাব্যালংকার শাস্ত্রের পটভূমিতে প্রকাশিত করেছিলেন। নিত্যানন্দের কাছে স্বপ্নাদেশ পেয়ে কৃষ্ণদাস বৃন্দাবনে এসে এই ষড় গোস্বামীর চরণাশ্রিত হলেন। ছয় জন গোস্বামি-প্রধানের মধ্যে চার জন ছিলেন বাঙালি, আর দুজন এসেছিলেন দক্ষিণ দেশ থেকে। বাঙালি ক'জন হলেন দুই ভাই রূপ ও সনাতন; তাঁদের ভ্রাতুষ্পুত্র জীব, আর ছিলেন রঘুনাথ দাস। আর দক্ষিণী গোস্বামী দু'জন রঘুনাথ ভট্ট ও গোপাল ভট্ট। বৃন্দাবনে পৌঁছে কৃষ্ণদাস রূপ ও সনাতনের কাছে আধ্যাত্মিক শিক্ষা গ্রহণ করেন। এঁদের তিরোধানের পর তিনি রঘুনাথ দাসের সেবায় আত্মনিয়োগ করেন। অনেকে মনে করেন, কৃষ্ণদাস রঘুনাথ ভট্টের কাছে দীক্ষাও নিয়েছিলেন।

কবি-পরিচয়

চৈতন্যধর্মের প্রতি কৃষ্ণদাসের নিষ্ঠা যেমন ছিল একান্ত, তেমনি বিশুদ্ধ জ্ঞানের প্রতিও ছিল তাঁর আন্তরিক আগ্রহ। তাই অপেক্ষাকৃত বেশি বয়সে বৃন্দাবনে পৌঁছেও তরুণ পড়ুয়ার মতো তিনি সর্বশাস্ত্র মন্থন করেছিলেন ধ্যানীর একান্ততা নিয়ে। আর সকল চেষ্টার চূড়ান্ত লক্ষ্য ছিল চৈতন্য-ধর্মের তত্ত্বে নিঃশেষ অধিকার অর্জন। কৃষ্ণদাসের পূর্বে সংস্কৃত, বাংলা এবং অপরাপর ভারতীয় ভাষাতেও চৈতন্যের জীবনীগ্রন্থ রচিত হয়েছিল। কিন্তু তাদের কোনোটিতেই মহাপ্রভুর শেষ বারো বছরের নীলাচলবাসের কাহিনী যথাযথ বিবৃত হয় নি। অথচ, বৈষ্ণব ভক্তদের কাছে ঐ সময়কার লীলা-কথাই ছিল সবচেয়ে লোভনীয়। কারণ মহাপ্রভুব প্রায় প্রতিটি দিন তখন বাহ্যজ্ঞানরহিত দিব্যোন্মাদ আবেশে অতিবাহিত হত; রাধাকৃষ্ণ-রতির পরা-মূর্তি ধারণ করেছিলেন তিনি তখন। এই কারণে বৃন্দাবনের গোস্বামী ও মহাজনেরা বিশেষ করে মহাপ্রভুর শেষ বারো বছরের জীবন-বৃত্তান্ত রচনার জন্যে কৃষ্ণদাসকে অনুরোধ করেছিলেন। এ-বিষয়ে তথ্য আহরণের দুর্লভ সুযোগও তাঁর ঘটেছিল। রঘুনাথ দাস মহাপ্রভুর তিরোভাব-পূর্ব লীলার অন্তরঙ্গ সঙ্গী ছিলেন। রঘুনাথ যখন ছিলেন না, তখনও নীলাচল-লীলার নিত্য-সঙ্গী ছিলেন তাঁর গুরু স্বরূপদামোদর। অতএব চৈতন্যের শেষ জীবনের দুর্জ্ঞেয় তথ্যেরও সন্ধান জানা ছিল দাস রঘুনাথের। কৃষ্ণদাস ছিলেন তাঁর পরিকর; বলা বাহুল্য, এই সুমহৎ সুযোগের সদ্ব্যবহারও তিনি করেছেন.

কবি-প্রতিভা

তাহলেও, সহজলভ্যকে নিয়ে কৃষ্ণদাস সন্তুষ্ট থাকতে পারেন নি; অসাধারণ চৈতন্যনিষ্ঠা তাঁকে দুরবগাহ জ্ঞানের তপস্যায় নিমগ্ন করেছিল। বেদ, উপনিষদ, পুরাণ থেকে ব্যাকরণ, দর্শন, স্মৃতি-শ্রুতির এমন অশেষ অধিকার একজন ব্যক্তির মধ্যে পুঞ্জীভূত হতে পেরেছিল ভেবেও বিস্মিত হতে হয়। অথচ কবি এই সর্বশাস্ত্র মন্থন-করা জ্ঞানামৃত আহরণ করেছিলেন একটি মাত্র আকাঙ্ক্ষাবশে। চৈতন্যের জীবনী,—তাঁর জীবন-বাণী, তথা তাঁর প্রবর্তিত ধর্ম-শাস্ত্রকে তিনি তর্কাতীত মর্যাদায় প্রতিষ্ঠিত করতে চেয়েছিলেন।

ফলে 'চৈতন্যচরিতামৃত'তে ঐতিহাসিকের তথ্য-প্রমাণ, দার্শনিক পণ্ডিতের শাস্ত্র বিচার, এবং ভক্তের কবি-প্রাণতার সংযোজন সম্ভব হয়েছে। গ্রন্থের রচনাকাল সম্বন্ধে কবি জানিয়েছেন :—

"শাকে সিন্ধগ্নি বাণেন্দৌ জ্যৈষ্ঠে বৃন্দাবনান্তরে।
সূর্যহ্যাসিত পঞ্চম্যাং গ্রন্থোয়ং পূর্ণতাং গতঃ।।"

অর্থাৎ, ১৫৩৭ শক তথা ১৬১৫ খ্রিস্টাব্দের জ্যৈষ্ঠ মাসে কৃষ্ণা পঞ্চমী রবিবার দিন বৃন্দাবনে 'চৈতন্যচরিতামৃত' মহাগ্রন্থ রচনা শেষ হয়েছিল। সিন্ধু অর্থে ৭-এর বদলে ৪ ধরে পরবর্তী পণ্ডিতেরা কেউ কেউ ১৫৩৪ শক 'চৈতন্যচরিতামৃত' রচনার সমাপ্তিকাল বলে নির্দেশ করেছেন। সে বছরেও জ্যৈষ্ঠের কৃষ্ণা পঞ্চমী রবিবারে পড়েছিল। পূর্বসূরীদের মতোই কৃষ্ণদাস তাঁর কাব্যের চৈতন্য-

জীবনকথাকে তিন ভাগে বিন্যস্ত করে প্রকাশ করেছেন। আদিলীলায় মহাপ্রভুর সন্ন্যাস গ্রহণ পর্যন্ত কাহিনী বিবৃত হয়েছে,—তাতে পরিচ্ছেদ সংখ্যা সতেরোটি। মধ্যলীলায় পঁচিশটি পরিচ্ছেদ আছে।

কাব্য রচনার কাল

সন্ন্যাস গ্রহণের পরে মহাপ্রভু দুই দফায় ভারত ভ্রমণ করেছিলেন প্রায় ছয় বছর ধরে। প্রথম বারে গিয়েছিলেন দক্ষিণে, দ্বিতীয়বার কাশী-বৃন্দাবনসহ পশ্চিমভারতে। মধ্যলীলায় এই ছয় বৎসরের ভ্রমণ-কথা বর্ণিত হয়েছে। অন্ত্যলীলাখণ্ডের কুড়িটি পরিচ্ছেদ-ব্যাপী প্রধানভাবে মহাপ্রভুর নীলাচল বাসের অন্তরঙ্গ-লীলার শিল্প-রূপ রচনা করা হয়েছে ভক্তের দৃষ্টিতে। বস্তুত, আগেও বলেছি, চৈতন্য-জীবনের তথ্যপরিবেশন করা কৃষ্ণদাসের একমাত্র উদ্দেশ্য ছিল না; গৌড়ীয় বৈষ্ণব ধর্মমহিমার তর্কাতীত প্রতিষ্ঠাই 'চৈতন্যচরিতামৃত'-র মহত্তম

কাব্য-পরিচয়

কীর্তি; দার্শনিক বিচার-সিদ্ধান্তের নিঃসংশয় প্রতিপাদনেই কবিরাজ-গোস্বামীর প্রতিভার শ্রেষ্ঠ প্রকাশ। তাই, প্রত্যেক লীলা-খণ্ডেই দার্শনিক আলোচনা ও শাস্ত্রীয় বিচার-প্রসঙ্গ ব্যাপকভাবে উদ্ধৃত হয়েছে। আদি-লীলার সতেরো পরিচ্ছেদের মধ্যে প্রথম নয়টি সম্পূর্ণই এই উদ্দেশ্যে ব্যয়িত হয়েছে। তাছাড়া নিতান্ত বৃদ্ধ বয়সে কৃষ্ণদাস চৈতন্য-চরিতকাব্য রচনায় ব্রতী হয়েছিলেন। তাই ভয় ছিল, অন্ত্যলীলা বর্ণনা শেষ হবার আগেই যদি তাঁর জীবনান্ত ঘটে। অথচ, ঐটুকু রূপায়ণই তাঁর-কাব্য-রচনার মুখ্য উদ্দেশ্য ছিল। এই কারণে, কবি আদি লীলাংশেই মহাপ্রভুর অন্ত্যজীবনের লীলা একবার সূত্রাকারে ব্যাখ্যা করে নিয়েছিলেন। মধ্য এবং অন্ত্য-লীলাখণ্ডেও গৌড়ীয় বৈষ্ণব দর্শনের পটভূমি এবং যৌক্তিকতা ব্যাখ্যাতে দীর্ঘ অংশ ব্যয়িত হয়েছে। এই সব আলোচনায় কৃষ্ণদাসের পাণ্ডিত্য প্রায় নিরবধি। এই কল্পনাতীত ব্যাপ্তির একটি সামান্য উদাহরণ হিশেবে বলা চলে, কবি তাঁর বাংলা কাব্যে ১০১১ বার সংস্কৃত বা প্রাকৃত শ্লোক উদ্ধার করেছেন। কোনো কোনো শ্লোক একবারের বেশিও উদ্ধৃত হয়েছে; তাই নতুন শ্লোকের মোট সংখ্যা আছে ৭৬৩টি। তার ১০১টি স্বয়ং কবির রচনা, বাকি ৬৬২টি বিভিন্ন গ্রন্থ থেকে সংকলিত।

সর্ব প্রধান হলেও দার্শনিক মূল্যই কৃষ্ণদাসের মহাগ্রন্থের একমাত্র বৈশিষ্ট্য নয়; তার ঐতিহাসিক তাৎপর্যও বিজ্ঞান সিদ্ধ প্রয়োগ-বিধির বৈশিষ্ট্যে অনন্য। প্রথমত চৈতন্য-জীবনের শেষ বারো বছরের প্রামাণিক তথ্য কেবল 'চৈতন্যচরিতামৃত'তেই পাওয়া যায়। তাছাড়া অন্যান্য পূর্ব-কবিদের

কাব্য-কর্মে ঐতিহাসিক কীর্তির স্বরূপ

রচনায় যেসব তথ্য যথাযথ উপস্থাপিত হয় নি, কিংবা যে-সব তথ্য বাদ পড়েছে, তার অনেকখানির পাদপূরণ করেছেন কবি কৃষ্ণদাস। আর সকল বিতর্কিত প্রসঙ্গেই তথ্য বর্ণনার পদে পদে তিনি যথাযোগ্য প্রমাণ-সূত্রাদির উল্লেখ করেছেন। কার কাছে, কী ভাবে, কোন তথ্য আহৃত হয়েছে তার বিবরণ অনেক স্থলেই রয়েছে। অপার বিনয়ের বশে কবি নূতন তথ্য আবিষ্কার বা পরিবেশন করার গৌরব কখনো দাবি করেন নি। মহাপ্রভুর গৌড়লীলা বর্ণনা তিনি করলে বৃন্দাবনদাসের কাব্যের মর্যাদা হানি হতে পারে, [অথচ ঐ অংশের ঐতিহাসিক প্রামাণিকতা স্বীকারযোগ্য], এ-কথা ভেবে কেবল পূর্বসূরীর মর্যাদা-বৃদ্ধির জন্য কৃষ্ণদাস নিজে সে অংশের বিস্তারিত আলোচনাই করেন নি, সূত্রাকারে বিবৃতিমাত্র উপস্থিত করে বিরত হয়েছেন।

'চৈতন্যচরিতামৃত'-র সাহিত্যগত উৎকর্ষই সর্বাপেক্ষা দুর্বল। রচয়িতা কৃষ্ণদাস প্রধানত ছিলেন জ্ঞানযোগী। একনিষ্ঠ ভক্তের সহজ ভাবানুভূতি তাঁর রচনার স্থানে স্থানে উদ্বেলিত হয়েছে। গোটা কাব্যে তার পরিমাণও খুব কম নয়। তা হলেও দার্শনিকের লেখনী ছিল ভাবচিন্তায় তন্ময়, ধীর-মন্থর। বৃন্দাবনদাস যেমন তাঁর কাব্যে সহজাত অনুভূতিকে নিরাবরণ ভাষায় প্রকাশ করেও স্বভাব-কবিতার সৃষ্টি করেছেন, কৃষ্ণদাসের পক্ষে তা সম্ভব হয় নি। আবেগাকুল মুহূর্তেও তাঁর প্রকাশ চিন্তার ভারে মন্থর।

তাহলেও, মুখ্যত দার্শনিক বিচারে অতুল্য গ্রন্থটির সম্পর্কে বিশেষজ্ঞের সিদ্ধান্ত সাধারণভাবে

স্বীকার-যোগ্য :— 'চৈতন্য-চরিত হিসাবে কি ঐতিহাসিক তথ্য, কি রসজ্ঞতা, কি দার্শনিক তত্ত্ব-বিচার, সব দিক দিয়াই চৈতন্যচরিতামৃত শ্রেষ্ঠ।"

## ৫। গোবিন্দদাসের 'কড়চা'

জয়ানন্দের 'চৈতন্যমঙ্গল'-এর মতোই 'গোবিন্দদাসের কড়চা'ও এক সময়ে চৈতন্যচরিত কাব্যের ইতিহাসে প্রবল কৌতূহলের সৃষ্টি করেছিল। তাহলেও প্রথম কৌতূহলীদের প্রত্যাশা কাব্যটি শেষ পর্যন্ত পূরণ করতে পারে নি। ড. দীনেশচন্দ্র এই গ্রন্থটিকেই বাংলা ভাষায় চৈতন্যের প্রাচীনতম জীবনীগ্রন্থ বলে নির্দেশ করেছিলেন। যে-গুণে তিনি প্রধানত মুগ্ধ হয়েছিলেন, সে হল গ্রন্থটিতে চৈত ্যচরিতের দুর্জ্ঞেয় তথ্যের প্রামাণিক উপস্থাপনের দাবি। কবি বলেছেন, মহাপ্রভুর দাক্ষিণাত্য ভ্রমণে তিনি সঙ্গী হয়েছিলেন। 'কড়চা'তে ঐ সময়কার তথ্য দিনলিপির আকারে লিখিত। একথা সত্য হলে মহাপ্রভুর দাক্ষিণাত্য-ভ্রমণের এটিই একমাত্র প্রামাণিক বর্ণনা ; এই জন্যেই ড. দীনেশচন্দ্রের উৎসাহ অত প্রবল ছিল।

কিন্তু গ্রন্থ-বিষয়ের বিশ্লেষণ থেকে দেখা যায়,—'কড়চা'টি একেবারে সম্পূর্ণই জাল যদি না হয়, তবু তাতে প্রক্ষেপের ভার এত জমেছে যে, প্রামাণিক তথ্যের ছিটেফোঁটা খুঁজে বার করাও দুষ্কর।

গোবিন্দদাসেব 'কড়চা'

গোবিন্দদাস তাঁর জীবন-কথা সম্বন্ধে জানিয়েছেন,—জাতিতে তিনি কর্মকার ছিলেন; বাড়ি ছিল বর্ধমানের কাঞ্চনপুরে। তাঁর বাবার নাম ছিল শ্যামদাস কর্মকার ; মা ছিলেন মাধ বী। কবি-পত্নী শশিমুখী ছিলেন পরুষ-স্বভাবা। স্ত্রীর হাতে একদিন লাঞ্ছিত হয়ে কবি মনের দুঃখে গৃহত্যাগ করেন। কাটোয়ায় পৌঁছে তিনি চৈতন্য-মহিমা জ্ঞাত হন, এবং নবদ্বীপে গিয়ে তাঁর সান্নিধ্য লাভ করেন। তখন থেকে দাক্ষিণাত্য ভ্রমণের সময় পর্যন্ত তিনি মহাপ্রভুর পরিচারক হয়েছিলেন। দক্ষিণাপথ থেকে নীলাচলে ফিরে আসবার মুখে প্রভুই তাঁকে অদ্বৈত প্রভুর কাছে শান্তিপুরে পাঠিয়ে দিয়েছিলেন। তার আগে গোবিন্দ তাঁর চৈতন্য-সান্নিধ্যকালের স্মৃতি-কথা 'কড়চা' বা দিনলিপির আকারে লিখে রেখেছিলেন'। শান্তিপুর গমনের মুখে এসে 'কড়চা'টি খণ্ডিত হয়ে আছে।

ইতিহাস হিশেবে গোবিন্দের এই কড়চা-কাব্য যেমন নির্ভর-যোগ্য নয়, কাব্য হিশেবেও তেমনি তা অনুৎকৃষ্ট।

## ৬। চূড়ামণিদাসের 'গৌরাঙ্গবিজয়'

চূড়ামণিদাসের 'গৌরাঙ্গবিজয়'-এর সম্পাদনা করেছেন ড. সুকুমার সেন। তিনখণ্ডে কাব্য সমাপ্ত করার পরিকল্পনা গ্রন্থারম্ভেই কবি দিয়ে রেখেছেন। কিন্তু এশিয়াটিক সোসাইটিতে কেবল প্রথম খণ্ডেরই পুথি পাওয়া গেছে।

চূড়ামণিদাস ও 'গৌরাঙ্গবিজয়'

চূড়ামণিদাস ধনঞ্জয় পণ্ডিতের শিষ্য ছিলেন। নিত্যানন্দের কাছে স্বপ্নাদেশ পেয়ে তিনি গ্রন্থ-রচনায় ব্রতী হয়েছিলেন বলে জানিয়েছেন। শ্রীচৈতন্য, নিত্যানন্দ এবং মাধবেন্দ্রপুরী সম্বন্ধে কিছু কিছু নূতন খবর এই কাব্যে পাওয়া যায়। ড. সেন মনে করেন, 'গৌরাঙ্গবিজয়' কাব্য ষোড়শ শতকে রচিত হয়েছিল ; আলোচ্য পুথি অবশ্য সপ্তদশ শতকে লেখা।

## অন্যান্য বৈষ্ণব জীবনীগ্রন্থ

মহাপ্রভুকে আশ্রয় করে বাংলা সাহিত্যে মানব-কথা রচনার যে ধারা সূচিত হয়েছিল, তারই

ঐতিহাসিক পরিণতি লক্ষ করি অন্যান্য বৈষ্ণব জীবনীগ্রন্থের ক্রমবিকাশে। মহাপ্রভুকে দেবতার অবতার বলে বিশ্বাস করেই বৈষ্ণব কবিরা প্রথমে তাঁর জীবনী রচনায় বৃত হয়েছিলেন। ক্রমে তাঁদের মানবিক কৌতূহল চৈতন্যপার্ষদ ও পরবর্তী বৈষ্ণব মনুষ্য মহিমার প্রতি আকৃষ্ট হয় ; আরো পরে বৈষ্ণবতার ইতিহাস রচনায় তাঁদের আগ্রহ জন্মে। এমনি করে মহাপ্রভুর জীবনে আলৌকিক মনুষ্যত্ব-পূজনের পথ বেয়ে বাংলা সাহিত্য ক্রমশ নেমে এল সহজ মানব-স্বীকৃতির রাজপথে।

ঐতিহাসিক তাৎপর্য

চৈতন্য-পার্ষদদের মধ্যে অদ্বৈত আচার্যকে নিয়ে লেখা জীবনীই বেশি সংখ্যায় পাওয়া গেছে। এদের মধ্যে প্রথমে উল্লেখ্য ঈশান নাগরের লেখা 'অদ্বৈত প্রকাশ'। কবির মূল বাস ছিল শ্রীহট্টের লাউড়ে। পাঁচ বছর বয়সে তিনি তাঁর মা'র সঙ্গে শান্তিপুরে চলে আসেন, এবং অদ্বৈত প্রভুর আশ্রয় লাভ করেন। মাতা-পুত্র দুজনেই আচার্যের কাছে দীক্ষা নিয়েছিলেন। ঈশানের শ্রেষ্ঠ গৌরব, —তিনি মহাপ্রভুর দর্শনলাভ করেছিলেন , তাঁর পদ সংবাহনের অধিকারও পেয়েছিলেন।

'অদ্বৈতপ্রকাশ'

মৃত্যুর পূর্বে অদ্বৈত আচার্য ঈশানকে শ্রীহট্টে ফিরে গিয়ে চৈতন্যলীলা প্রচারের নির্দেশ দিয়েছিলেন। আরো পরে, প্রায় সত্তর বছর বয়সে, কবি দারপরিগ্রহ করেছিলেন, অদ্বৈত-পত্নী সীতাদেবীর আদেশে।

'অদ্বৈত প্রকাশ'-এর রচনাকাল নিয়ে পণ্ডিত মহলে মতভেদ রয়েছে। ইদানীন্তন কালে কাব্যটির কোনো পুথিও আর খুঁজে পাওয়া যাচ্ছে না। ফলে মূল রচনার প্রামাণিকতা সম্পর্কে সন্দেহ উত্থাপিত হয়েছে। মুদ্রিত কাব্যই এখন ইতিহাস আলোচকের একমাত্র ভরসা। তাতে কিছু কিছু নূতন তথ্য আছে। চণ্ডীদাস এবং বিদ্যাপতির মধ্যে সাক্ষাৎকার সম্পর্কিত প্রচলিত জনশ্রুতিটিরও উৎস আসলে মুদ্রিত 'অদ্বৈতপ্রকাশ'। কিন্তু এসব তথ্যের প্রামাণিকতা সম্পর্কে আজ আর নিঃসন্দিগ্ধ হবার উপায় নেই।

হরিচরণ দাস অদ্বৈত-জীবনীর আর একজন কবি ; তাঁর কাব্যের নাম 'অদ্বৈতমঙ্গল'। ইনিও শ্রীহট্টের অধিবাসী ছিলেন। অদ্বৈত প্রভুর শেষ বয়সের সান্নিধ্য পেয়েছিলেন তিনি। ফলে তাঁর বাল্যজীবন সম্বন্ধে কবির কোনো প্রত্যক্ষ জ্ঞান ছিল না। বিজয়পুরী নামে প্রভুর এক জ্ঞাতি-মাতুলের কাছ থেকে তিনি এবিষয়ে তথ্য সংগ্রহ করেছিলেন।

'অদ্বৈতমঙ্গল'

হরিচরণের কাব্যে কিছু কিছু নূতন খবর পাওয়া যায়। এরূপ একটি মূল্যবান তথ্য হচ্ছে,—মহাপ্রভু নাকি নিত্যানন্দ ও অদ্বৈতকে নিয়ে শান্তিপুরেও একবার দানলীলার অভিনয় করেছিলেন। নবদ্বীপে দানলীলা অভিনয়ের সংবাদ একাধিক চৈতন্য-চরিতে রয়েছে। কিন্তু শান্তিপুরের অভিনয়-কাহিনীর কথা কেবল হরিচরণই উল্লেখ করেছেন। এইরূপ আরো কিছু কিছু নূতন খবর সরবরাহ করা ছাড়া 'অদ্বৈতমঙ্গল'-এর উল্লেখ্য বৈশিষ্ট্য আর কিছু নেই।

নরহরি দাসের 'অদ্বৈত বিলাস' এ আচার্যের বাল্যলীলার কাহিনীই কেবল আলোচিত হয়েছে। এই কাব্য সতেরো অথবা আঠারোর শতকে লিখিত হয়েছিল।

'অদ্বৈত বিলাস'

অদ্বৈত-পত্নী সীতাদেবীর জীবনী নিয়ে লেখা দুখানি সংক্ষিপ্ত কাব্যের সন্ধান পাওয়া গেছে। প্রথমখানি লোকনাথ দাসের 'সীতাচরিত্র'। এই কাব্যে বৃন্দাবন দাস এবং কৃষ্ণদাস কবিরাজের উল্লেখ আছে ; তাঁদের রচনা থেকে উদ্ধৃতিও রয়েছে। এর থেকে মনে হয়, কাব্যটি 'চৈতন্যচরিতামৃত'র পরে লেখা। এই কাব্যের উল্লেখ্য বৈশিষ্ট্য কিছু নেই। সীতাদেবী ও তাঁর দুই শিষ্যা নন্দিনী আর জাঙ্গলীর অলৌকিক মাহাত্ম্যের গুণগান করা হয়েছে প্রায় আগাগোড়া।

'সীতাচরিত্র'

'সীতাগুণ-কদম্ব' রচনা করেছিলেন সীতাদেবীর এক শিষ্য বিষ্ণুদাস আচার্য। ফুলিয়ার কাছে বিষ্ণুপুরে কবির নিবাস ছিল , পিতার নাম মাধবেন্দ্র আচার্য। কাব্যের রচনা আরম্ভের কাল ১৪৪৩ শকাব্দ। পণ্ডিতেরা অবশ্য এই তারিখের গ্রহণযোগ্যতা নিয়ে সংশয় প্রকাশ করেছেন।

'সীতাগুণ-কদম্ব'

চৈতন্য-পরিকর ছাড়া আরো যে-সকল বৈষ্ণব মহাজনকে নিয়ে জীবনীকাব্য রচিত হয়েছে, তাঁদের মধ্যে সমুল্লেখ্য শ্রীনিবাস, নরোত্তম ও শ্যামানন্দ। মহাপ্রভুর তিরোভাবের পরে বাংলাদেশে প্রচলিত বৈষ্ণব ধর্মের ক্রমবিনষ্টি দেখা দিয়েছিল। আলোচ্য ত্রয়ী বৃন্দাবনে গোস্বামিগণের কাছে গৌড়ীয় বৈষ্ণব ধর্ম-শাস্ত্রে বিশেষ দার্শনিক শিক্ষা গ্রহণ করেন। সহজ-ভক্তির সঙ্গে বিদগ্ধ পাণ্ডিত্যের যোগসাধন করে তাঁরা সপ্তদশ শতকের প্রথমার্ধের বাংলায় চৈতন্য-ধর্মকে পুনরুজ্জীবিত করেছিলেন। বৃন্দাবনের গোস্বামিগণের প্রবর্তিত দার্শনিকতার আলোকে বঙ্গভূমিতে চৈতন্য-ধর্মের পুনঃপ্রতিষ্ঠা বিধানের পথিকৃৎ এঁরা। বিশেষ করে শ্রীনিবাস আচার্যই বৃন্দাবনে রচিত বৈষ্ণবশাস্ত্রের দুর্লভ পুথিসমূহ বাংলাদেশে বয়ে এনেছিলেন। বাংলাদেশে বৈষ্ণবধর্মের নব প্রবর্তয়িতা হিশেবে শ্রীনিবাসকে মহাপ্রভুর অবতার বলে কল্পনা করা হয়েছে। নরোত্তম এবং শ্যামানন্দ শ্রীনিবাসের সঙ্গীই শুধু ছিলেন না, স্বতন্ত্রভাবে তাঁরাও বৈষ্ণবধর্মের পুনরুজ্জীবনে সফল ভূমিকা গ্রহণ করেছিলেন।

চৈতন্যোত্তর বৈষ্ণবধর্মে ত্রয়ী

মহাপ্রভুর জীবদ্দশাতেই শ্রীনিবাসের জন্ম হয়, কিন্তু মহাপ্রভুর দর্শনলাভ ঘটেনি তাঁর জীবনে। নরহরি সরকারের প্রভাবে ইনি বৈষ্ণব ধর্মের প্রতি আকৃষ্ট হন, এবং চৈতন্য-দর্শনের আশায় নীলাচল যাত্রা করেন। কিন্তু পথেই খবর পান, মহাপ্রভু তিরোহিত হয়েছেন। পরে তিনি বৃন্দাবনে গোস্বামীদের আশ্রয় গ্রহণ করেন। শ্রীজীব তাঁকে ভক্তিশাস্ত্র শিক্ষা দেন। বৃন্দাবন থেকে ফিরে আসবার পথে গোস্বামিগণ ও অপরাপর মহাজনদের লেখা বহুমূল্য গ্রন্থরাজির মূলপুথি শ্রীনিবাস গাড়ি বোঝাই করে বাংলাদেশে নিয়ে আসেন। বাঙালির শিথিল ভক্তি-চেতনাকে জ্ঞানালোকে উদ্ভাসিত কবে তোলাই ছিল তাঁর উদ্দেশ্য। পথে বাঁকুড়া-বিষ্ণুপুরের অনার্য রাজা বীর হাম্বীরের চরেরা গাড়ি লুঠ করে সকল অমূল্য গ্রন্থ কেড়ে নেয়। শ্রীনিবাস এই জ্ঞানভাণ্ডার নষ্ট হতে দেন নি। বীর হাম্বীরের অরণ্য-রাজ্যের অভ্যন্তরে প্রবেশ করে, ক্রমশ রাজা এবং রাজ্যের হৃদয় জয় করেন তিনি ; হিংস্র দস্যু-নেতা বৈষ্ণব-ভক্তিব অহিংসা ও প্রেমের মন্ত্রে দীক্ষিত হলেন। শ্রীনিবাস সমস্ত পুথিপত্র আবার গাড়ি বোঝাই করে নিয়ে ফিরে এলেন সমতল বাংলার মাটিতে। প্রবল উদ্দীপনা নিয়ে আরম্ভ করলেন বৈষ্ণব ধর্মের পুনঃপ্রচার। তাঁর প্রখ্যাত শিষ্যদের মধ্যে শ্রেষ্ঠ পদকর্তাও কয়েকজন ছিলেন। নিজেও তিনি বৈষ্ণব পদ রচনা করেন।

শ্রীনিবাস

এবারে নরোত্তম-প্রসঙ্গ। এঁর বাড়ি ছিল অধুনাতন বাংলাদেশের রাজশাহী জেলার খেতুরিতে। প্রখ্যাত জমিদার বংশের সন্তান ছিলেন নরোত্তম; চৈতন্য-প্রেমে বৈরাগ্য গ্রহণ করেন। শ্রেষ্ঠ পদকর্তাও ছিলেন তিনি। তাছাড়া, বঙ্গদেশে বৈষ্ণবধর্ম পুনঃপ্রবর্তনেরও এক শ্রেষ্ঠ প্রতিভূ যে তিনি ছিলেন, সে কথা বলেছি। এ বিষয়ে তাঁর মহৎকীর্তি 'খেতুরির মহোৎসব'। ষোড়শ শতকের একেবারে শেষ অথবা সপ্তদশ শতকের শুরুতে কোনো সময়ে এই উৎসব অনুষ্ঠিত হয়। নিজের পিতৃভূমিতে ছয়টি দেববিগ্রহ প্রতিষ্ঠা উপলক্ষে নরোত্তম যে বৃহৎ ধর্মীয় অনুষ্ঠানের আয়োজন করেছিলেন, বৈষ্ণব ধর্মের ইতিহাসে তা অনন্যতুল্য। সেকালের শ্রেষ্ঠ বৈষ্ণব কবি, ধর্মগুরু ও মহাপুরুষেরা প্রায় সকলেই এই উৎসবে যোগ দিয়েছিলেন। এই উৎসবেই কীর্তন গানের প্রথম প্রচলন হয় বলে জানা যায়।

নরোত্তম

শ্যামানন্দ

শ্যামানন্দেব বাসভূমি ছিল মেদিনীপুবেব দণ্ডেশ্বব গ্রামে। তাঁব বাবা ছিলেন কৃষ্ণমণ্ডল, মা দুবিকা। বৃন্দাবনে গিয়ে তাঁব নূতন নামকবণ হয় শ্যামানন্দ। বৃন্দাবনেব আদর্শে বাংলাদেশে বৈষ্ণব ধর্মেব পুনরুজ্জীবনে তাঁবও এক প্রধান ভূমিকা ছিল।

ভক্তি বত্নাকব

শ্রীনিবাস নবোত্তম-শ্যামানন্দ এই ত্রয়ীকে নিয়ে যাঁবা জীবনীকাব্য বচনা কবেছিলেন, তাঁদেব মধ্যে শ্রেষ্ঠ ছিলেন নবহবি চক্রবর্তী। ইনি বহু গ্রন্থেব লেখক। তাঁব প্রায় সকল বচনাব কেন্দ্রেই ছিলেন গুরু নবোত্তম। নবহবিব গ্রন্থাবলিব মধ্যে সর্বশ্রেষ্ঠ বচনা 'ভক্তিবত্নাকব'। একাধাবে শ্রেষ্ঠ মহাজন-জীবনী এবং বৈষ্ণব ধর্মেব ব্যাপক ইতিহাস হিশেবে গ্রন্থখানি অমূল্য। সুদীর্ঘ পনেবোটি তবঙ্গ বা অধ্যায়ে বিভক্ত এই গ্রন্থে বিচিত্র সব প্রসঙ্গ বর্ণিত বয়েছে। জীব গোস্বামীব পূর্বপুরুষদেব কথা, বৃন্দাবনেব গোস্বামীদেব গ্রন্থ-পবিচিতি, শ্রীনিবাস আচার্য ও তাঁব পিতাব জীবন কাহিনী, বৃন্দাবন থেকে বাংলাদেশে গ্রন্থ প্রেবণ, বীব হাম্বীবেব গ্রন্থ-লুণ্ঠন ও পবিশেষে তাঁব বৈষ্ণবদীক্ষা গ্রহণ, খেতুবিব মহোৎসব,--এবং আবো বহু ইতিহাস প্রসিদ্ধ সমকালীন ঘটনা। তাছাড়া বাংলা ও সংস্কৃত ভাষাব বহু গ্রন্থ থেকে প্রচুব উদ্ধৃতি দেওয়া হয়েছে এই কাব্যে, নানা বাগ বাগিণীব উল্লেখও আছে।

নবোত্তমবিলাস

নবহবিব লেখা দ্বিতীয় উল্লেখ্য গ্রন্থ 'নবোত্তমবিলাস। সংক্ষেপে হলেও নবোত্তমেব গোটা জীবন চিত্রকে জীবন্তরূপ দিয়েছেন কবি এই কাব্যে। সেই প্রসঙ্গে সমকালীন বৈষ্ণবতাব ঐতিহাসিক পবিচয়ও আছে বিস্তব। 'নবোত্তমবিলাস ১২টি 'বিলাস বা অধ্যায়ে সম্পূণ।

শ্রীনিবাস চবিত

নবহবিব গীতচবিত চিন্তামণি সংগীতেব আকাবে লেখা, এবং নানা বাগ বাগিণীব উল্লেখ বয়েছে এতে। শ্রীনিবাস চবিত কাব্যাকাবে শ্রীনিবাসেব জীবন চবিত। এই কবিব অন্যান্য বচনাব মধ্যে বয়েছে— 'গীতচন্দ্রোদয় ছন্দসমুদ্র' 'প্রক্রিয়া পদ্ধতি' ইত্যাদি

প্রেমবিলাস

নবহবিব ঐতিহাসিক বচনাবলিব কথা ছেড়ে দিলে বিশেষভাবে উল্লেখ্য নিত্যানন্দ দাসেব প্রেমবিলাস। এতে শ্রীনিবাস ও শ্যামানন্দেব জীবন কথা প্রধানভাবে বর্ণিত হয়েছে কবি স্বয়ং নিত্যানন্দ প্রভুব বংশধব ছিলেন, বাড়ি ছিল শ্রীখণ্ডে তাঁব পিতাব নাম আত্মাবাম দাস, মা ছিলেন সৌদামিনী। বৈষ্ণব ধর্ম, সাহিত্য ইতিহাস বিষয়ে 'প্রেমবিলাসে বর্ণিত তথ্য প্রামাণিক বলে স্বীকৃত হয়।

## নবম অধ্যায়
## চৈতন্যোত্তর বৈষ্ণব পদাবলি

মুখ্যত চৈতন্য-জীবনের বাস্তব তথ্যাবলিকে কেন্দ্র করে গড়ে উঠেছিল বৈষ্ণব জীবনীসাহিত্যের ভিত্তিভূমি, তেমনি তাঁর লোকোত্তর চরিত্রের ভাব-বিভূতিকে আশ্রয় করেই চৈতন্যোত্তর কালের বৈষ্ণব পদাবলি নবজন্ম নিয়েছিল। আগে বলেছি, নর-নারীর দেহাশ্রিত প্রেমাকৃতির বৈ হ পরিস্রুতি বিধান ছিল চৈতন্য-জীবনের অন্যতম প্রধান প্রেরণা। আর প্রেম যেখানে দেহের বাঁধন থেকে মুক্তি পেয়েছে, সেখানে বিশেষ নরনারীর দেহকেন্দ্রকে পেরিয়ে তা ব্যাপ্ত হয়েছে সর্বভূতে। মানব-প্রেমের এই সার্বিক প্রসারের পরিণাম মূর্তি ধরেছিল চৈতন্য-ব্যক্তিত্বের কেন্দ্রমূলে। আবার এই মানবিক প্রেমের লোকোত্তর ভাব-পরিস্রুতির বিগ্রহ হিশেবেই রাধা-কৃষ্ণের দ্বৈতাদ্বৈত স্বরূপকে চৈতন্যদেব বন্দনা করেলন। 'চৈতন্যচরিতামৃত' শ্রীরাধার ভাব-স্বভাব বর্ণনা করে বলেছেন :—

চৈতন্যোত্তর বৈষ্ণবপদের ভাবভূমি

"কৃষ্ণকে আহ্লাদে তাতে নাম আহ্লাদিনী।
সেই শক্তি দ্বারে সুখ আস্বাদে আপনি।।
সুখরূপ কৃষ্ণ করে সুখ আস্বাদন।
ভক্তগণে সুখ দিতে হ্লাদিনী কারণ।।
হ্লাদিনীর সার অংশ ধরে প্রেম নাম।
আনন্দ-বিস্ময় রস প্রেমের আখ্যান।।
প্রেমের পরম সার মহাভাব জানি।
সেই মহাভাব রূপা রাধা ঠাকুরাণী।।

বলা বাহুল্য, রাধা-রূপের এই আখ্যা চৈতন্য-পরিকল্পনারই অনুসারী। আবার চৈতন্য প্রভু স্বয়ং ছিলেন 'প্রেমের পরম সার'-স্বরূপ। এই কারণেই ভক্ত বৈষ্ণবেরা তাঁকে কৃষ্ণের অবতার, তথা একই দেহে রাধা-কৃষ্ণের সম্মিলিত রস-মূর্তি রূপে অনুভব করেছেন। 'চৈতন্যচরিতামৃত' তাঁর সম্বন্ধে সংস্কৃত শ্লোক উদ্ধার করে বলেছে— "রাধা আসলে কৃষ্ণের প্রণয়-'বিকৃতি' কৃষ্ণ-প্রণয়ের ভাবান্তরিত রূপমূর্তি, কৃষ্ণের হ্লাদিনী শক্তি তিনি। এঁরা ( কৃষ্ণ এবং রাধা ) একাত্ম হওয়া সত্ত্বেও পুরাকালে দেহভেদ গ্রহণ করেছিলেন। এখন সেই দুইই ঐক্যপ্রাপ্ত হয়ে চৈতন্য নামে প্রকট হয়েছেন। রাধার 'ভাবদ্যুতিসুবলিত' সেই 'কৃষ্ণ-স্বরূপ'কে প্রণাম করি।"

বস্তুত মহাপ্রভুর দিব্যোন্মাদ অবস্থায় কখনো তাঁর মধ্যে প্রকট হত কৃষ্ণস্বভাব, কখনো বা প্রকাশ পেত রাধা-ভাব। অতএব, সমসাময়িক ভক্ত কবিরা তাঁর মধ্যে লোকোত্তর প্রেমের বিভূতি অনুভব ও আস্বাদন করে তারই তন্ময় কাব্যরূপ রচনা করেছেন। তাঁদের রচনার বিষয় ছিল দু'রকমের। এক শ্রেণীর কবিতার মধ্যে চৈতন্য-জীবনের প্রত্যক্ষলীলার কথাই রসরূপ পেয়েছে। আরো এক শ্রেণীর রচনার উপজীব্য ছিল রাধা-কৃষ্ণের প্রেম-মহিমা। অবশ্য চৈতন্য-সমকালীন কবিদের বর্ণিত রাধকৃষ্ণ লীলাকথাতেও রাধা অথবা কৃষ্ণ-ভাবে ভাবিত গৌরাঙ্গ রূপের ভাব-জ্যোতিই বিকিরিত হয়েছে। গৌর-ভাবনাই চৈতন্য সমকালীন বৈষ্ণব কবিতার প্রাণ।

চৈতন্য-তিবোভাবোত্তব কালেব অনেক বৈষ্ণব কবি মহাপ্রভুকে প্রত্যক্ষ কবাব সুযোগ পান নি। তাহলেও তাঁদেব সকল বচনাতেই চৈতন্য-মহিমাব ভাব-বিভূতি নববূপে কীর্তিত হযেছে। বৃন্দাবনেব গোস্বামিকুল এবং তাঁদেব শিষ্যানুশিষ্যবা তখন চৈতন্য-জীবনেব তত্ত্ববূপ,—তাঁব দৈবী মহিমাব স্বভাব ব্যাখ্যা কবছিলেন অসংখ্য জীবনী, ধর্মশাস্ত্র অলংকাব গ্রন্থ, স্তব-স্তোত্র মন্ত্র কবিতাবলিব মাধ্যমে। প্রত্যক্ষদর্শীব অভিজ্ঞতা, ভক্ত-হৃদযেব একান্ত নিষ্ঠা, পণ্ডিতেব বিচাব-ব্যাখ্যা, এবং ভাবুকেব ধ্যান তন্ময়তাব সম্মিলনে ঐ সকল বচনায চৈতন্য জীবন যেন নবজন্ম লাভ কবেছিল। চৈতন্যোত্তব কালেব বৈষ্ণব পদকর্তাগণ এই নবীন চৈতন্য-কল্পনাব কল্পতীর্থে অবগাহন কবে তাঁদেব কবিতা বচনায প্রবৃত্ত হযেছেন। এই কাবণে এ-কালেব বৈষ্ণব-পদাবলিতে গৌডীয বৈষ্ণব ধর্মচেতনাব ভাবব্যঞ্জনা, 'উজ্জ্বলনীলমণি' প্রভৃতি বৈষ্ণব অলংকাব-গ্রন্থেব প্রভাবিত আঙ্গিক সুষমা এবং জ্ঞান নিযন্ত্রিত ভক্তিব সুমিত জ্যোতি এক নবতব শিল্প-বূপেব জন্ম দিযেছে।

চৈতন্য সমসাময়িক প্রাচীন বৈষ্ণব পদকর্তাদেব মধ্যে শ্রেষ্ঠ একজন ছিলেন শ্রীহট্টেব মুবাবি গুপ্ত আগে বলেছি, চৈতন্যেব প্রথম প্রামাণিক জীবনী বচনাব গৌববও এঁকেই দেওযা হয। মুবাবি গুপ্ত প্রধানভাবে বাধাকৃষ্ণ লীলা নিয়ে কবিতা লিখেছেন। কিন্তু তাব কবিতাব প্রায সর্বত্র বাধাব প্রেমার্তিব গভীরে আত্মগোপন কবে আছে দিব্যোন্মাদ গৌবাঙ্গেব প্রেম বেদনাব আনন্দ বিভূতি আব তাঁব গৌব পদেও প্রত্যক্ষ অনুভবেব বেদনা উন্মথিত ব্যাকুল রূপ ধবেছে —

'ধব ধব ধব ওবে নিতাই
আমাব গৌবে ধব।
আছাড সময়ে অনুজ বলিযা
বাবেক করুণা কব।
মুবাবি গুপ্ত আচার্য গোসাঞিও দেখিহ নিতাই
আমাব আঁখিব তাবা।
না জানি কি খেনে নাচিতে কীর্তনে
পবাণে হইব হাবা।।
শুনহ শ্রীবাস কৈশোবে সন্ন্যাস
ভূমি তলে গডি যায।
সোনাব ববণ ননীব পুতলি
ব্যথা না লাগযে গায।
শুন ভক্তগণ বাখহ কীর্তন
হৈল অধিক নিশা।
কহযে মুবাবি শুন গৌবহবি
দেখহ মাযেব দশা।।''

একান্ত ভাবে গৌবাঙ্গ-কথা নিয়ে প্রথম বৈষ্ণবপদ বচনাব অতুল্য কীর্তি নবহবি সবকাবেব। অদ্বৈত-প্রভুই গৌব সংকীর্তনেব সর্বপ্রথম প্রবর্তক ছিলেন বলে জানা যায , আব গৌবলীলা গীতি প্রথমে লিখেছিলেন নবহবি। আগে বলেছি, নবহ 'গৌবনাগবী' ভাবেবও প্রবর্তক ছিলেন। এঁব বাডি ছিল শ্রীখণ্ডে, পিতাব নাম ছিল নাবাযণ। ১৪৭৮ থেকে ১৫৪০ খ্রিস্টাব্দ পর্যন্ত নবহবি জীবিত ছিলেন। তাঁব লেখা গৌবলীলাব পদটি —

নবহবি সবকাব

"গৌরলীলা দরশনে ইচ্ছা বড় হয় মনে।
ভাষায় লিখিয়া সব রাখি।
মুঞি ত অতি অধম লিখিতে না জানি ক্রম,
কেমন করিয়া তাহা লিখি।।
এ গ্রন্থ লিখিবে যে, এখনও জন্মে নাই সে
জন্মিতে বিলম্ব আছে বহু।
ভাষায় রচনা হৈলে বুঝিবে লোক সকলে,
কবে বাঞ্ছা পুরাবেন পহু।।
* * *
কিছু কিছু পদ লিখি, যদি ইহা কেহ দেখি
প্রকাশ করয়ে প্রভু লীলা।।
নরহরি পাবে সুখ ঘুচিবে মনের দুখ
গ্রন্থ গানে দরবিবে শিলা।"

আগে দেখেছি, নরহরির যোগ্য শিষ্য লোচনদাস 'চৈতন্যমঙ্গল' রচনা করে গুরুর আকাঙ্ক্ষা পূর্ণ করেছিলেন।

চৈতন্য-সমকালীন যুগে গৌর-পদাবলির শ্রেষ্ঠ কবি ছিলেন বাসুদেব ঘোষ। তাঁর লেখা অধিকাংশই পদই গৌরাঙ্গ বিষয়ক। এই সব পদের উৎকর্ষ সম্বন্ধে 'চৈতন্যচবিতামৃত'কাব জানিয়ে ছিলেন :—

"বাসুদেব গীতে কবে প্রভুব বর্ণনে।
কাষ্ঠ পাষাণ দ্রবে যাহাব শ্রবণে।।"

বাসু ঘোষের আবো দুই সহোদর ছিলেন গোবিন্দ ঘোষ ও মাধব ঘোষ। তিন জনেই চৈতন্য পরিকর এবং বৈষ্ণব পদকর্তা ছিলেন। গৌর-বর্ণনা করে বাসুদেব ঘোষ একটি পদে লিখেছেন :—

বাসু ঘোষ ও সহোদবগণ

"গৌরাঙ্গ বিহরই পবম আনন্দে।
নিত্যানন্দ করি সঙ্গে গঙ্গা পুলিনে রঙ্গে
হরি হরি বলে নিজ বৃন্দে।।
কাঁচা কাঞ্চন মণি গোরা রূপ তাহা জিনি
ডগমগি প্রেম-তবঙ্গে।
ও নব-কুসুম-দাম গলে দোলে অনুপাম
হেলন নরহরি অঙ্গে।।
প্রিয়তম গদাধর ধরিয়া সে বাম কর
নিজগুণ গাওয়ে গোবিন্দে।
ভাবে ভরল তনু পুলক কদম্ব জনু
গরজন যৈছন সিংহে।।
ঈষত হাসিয়া ক্ষণে অরুণ-নয়ন-কোণে
রোয়ত কিবা অভিলাষে।
সোঙরি সেসব খেলা বৃন্দাবন-রসলীলা
কি বলিব বাসুদেব ঘোষে।।"

পদটি পডলেই বোঝা যায়, নবহবিব মতো কবি বাসুদেব ঘোসও ছিলেন 'গৌবনাগবী' ভাবেব সাধক।

'শ্রীকৃষ্ণবিজয়' এব কবি মালাধব বসুব পৌত্র বামানন্দ বসু মহাপ্রভুব পাবিষদ ছিলেন। ইনি বাংলা ও ব্রজবুলি উভয় ভাষাতেই কিছু কিছু পদ বচনা কবেছিলেন।

বামানন্দ বসু

ব্রজবুলি ভাষায় পদ-বচয়িতা প্রথম বাঙালি কবি ছিলেন যশোবাজ খান। ভণিতায় তিনি হুসেন শাহেব উল্লেখ কবেছেন। তাই অনুমান কবা হয়, পদটি হুসেন এব বাজত্বকালেব (১৪৯৩-১৫১৯ খ্রি) কোনো সময়ে বচিত।

যশোবাজ খানেব লেখা সেই ব্রজবুলি পদটি হল —

ব্রজবুলি পদেব প্রথম বাঙালি কবি

"এক পয়োধব চন্দন লেপিত আবে সহজই গোব।
হিম ধবাধব কনক ভূধব কোবে মিলল জোব ॥
মাধব, তুয়া দবশন কাজে
আধ পদচাবি কবত সুন্দবী বাহিব দেহলী মাঝে।
ডাহিন লোচন কাজবে বঞ্জিত ধবল বহল বাম
নীল ধবল কমল যুগলে চাঁদ পূজল কাম ॥
শ্রীযুত হুসন জগত ভূষণ সোহ এ বস জান।
পঞ্চগৌড়েশ্বব ভোগ পুবন্দব ভনে যশোবাজ খান ॥"

চৈতন্য পাবিষদদেব মধ্যে বংশীবদন চট্ট একজন প্রসিদ্ধ পদকর্তা ছিলেন। এব বহু পদ চৈতন্যোত্তব কালেব বংশীদাসেব বচনাব সঙ্গে মিশে গেছে। বংশীদাস শ্রীনিবাস আচার্যেব শিষ্য, এবং সপ্তদশ শতকেব কবি ছিলেন।

বংশীবদন ও বংশীদাস

কিন্তু তাব আগে চৈতন্যোত্তব যুগেব প্রথম উল্লেখ্য কবি হিশেবে স্মবণীয় হচ্ছেন জ্ঞানদাস। চৈতন্য সমকালীনদেব মধ্যে পদকর্তা আবো অনেকে ছিলেন, ইতিহাসেব অগ্রগতিব ধাবা অনুসবণে তাঁদেব সকলেব উল্লেখ আবশ্যিক নয়।

জ্ঞানদাস

জ্ঞানদাসেব ব্যক্তি পবিচয় সম্বন্ধে সকল কথা জানা যায় নি। মোটামুটি বলা চলে, বর্ধমান জেলাব কাদডা গ্রামে তাঁব জন্ম হয়েছিল ১৫৩০ খ্রিস্টাব্দে। জাতিতে তিনি ছিলেন ব্রাহ্মণ। নিত্যানন্দেব দ্বিতীয়া পত্নী জাহ্নবী দেবী কবিব গুরু ছিলেন। সে যুগেব আবো দুই শ্রেষ্ঠ পদকর্তা গোবিন্দদাস কবিবাজ ও নবোত্তমদাসেব সঙ্গে কবি জ্ঞানদাসও খেতুবিব উৎসবে উপস্থিত হয়েছিলেন।

কবি পবিচয়

বাংলা, ব্রজবুলি এবং বাংলা-ব্রজবুলি মিশ্রিত ভাষাতে জ্ঞানদাস কবিতা বচনা কবেছিলেন। অবশ্য পদকর্তা হিশেবে তাঁব খ্যাতি প্রধানত বাংলা পদগুলিব জন্যেই। সহজ ভাবেব একান্ততা ও প্রকাশেব আড়ম্ববহীনতাই ঐ সব পদেব শ্রেষ্ঠ বৈশিষ্ট্য, যদিও এব গভীবে প্রতি পদে প্রচ্ছন্ন বয়েছে কুশল কলাকর্মেব সাবলীল প্রয়োগ। মনেব গভীব অনুভবকে জ্ঞানদাস সহজ সবল ভাষায় হৃদ্য কবে তুলতে পেবেছেন। তাই জ্ঞানদাসকে মধুস্বাদী হৃদয়ানুভবেব কবি চণ্ডীদাসেব সমধর্মী বলা হয়। বস্তুত এঁদেব দুজনেব কবি কর্মেব তফাৎ যতটা স্বভাবগত নয় যতটা কালগত। চণ্ডীদাস চৈতন্য পূর্বকালেব কবি, এক জয়দেব গোস্বামীব সংস্কৃত পদাবলি ছাড়া তাঁব বচনাব কোনো পূর্বাদর্শ ছিল না। অন্যপক্ষে জয়দেবেব অলংকাব বিক্রীড়িত কবি কর্ম চণ্ডীদাসেব মৌলিক কবি-ধর্মকে প্রভাবিত কবতে পাবে নি,—তাব শ্রেষ্ঠ প্রমাণ উভয়েব কবিতাব স্বভাবগত পার্থক্য। আসলে চণ্ডীদাস তাঁব ব্যক্তি-মনেব সহজ আকূতিকে একমাত্র অবলম্বন কবে পদ বচনা কবেছিলেন। ফলে তাঁব মনেব

কাব্যরূপ

অসংবৃত ভাব যেখানে বন্ধনহীন স্বেচ্ছা-মুক্তি পেয়েছে, সেখানে অনির্বচনীয় অনুভূতির অকুণ্ঠিত প্রকাশেই জন্ম হয়েছে শ্রেষ্ঠ কাব্যোৎকর্ষের। আগে দেখেছি, চণ্ডীদাসের কলাকর্মের কোথাও সচেতন কৌশলের প্রয়োগ নেই ; মুক্ত মনের স্বভাব-উক্তিতেই তাঁর শিল্পকৃতির উৎকর্ষ।

জ্ঞানদাসের কবিতার উৎকর্ষও মূলত মর্মানুভূতির একান্ততাতেই। তাহলেও চৈতন্য-পরবর্তী কালের কবি তিনি। ফলে, সমসাময়িক বাংলা দেশে সুপ্রচলিত বৈষ্ণব দর্শন ও অলংকার শাস্ত্রের গোষ্ঠিগত প্রেরণা তাঁর কবি-প্রাণের পক্ষে স্বভাব-সিদ্ধ হয়েছিল। তাই মনের সহজ ভাবকে প্রকাশ করতে গিয়েও সহজেই এসে পড়েছে আলংকারিক সুমিত ভাষণ। জ্ঞানদাসের অনাড়ম্বর-হয়েও-মণ্ডনস্নিগ্ধ রচনার একটি সুন্দর নিদর্শন :—

"চূড়াটি বান্ধিয়া উচ্চ কে দিল ময়ূর পুচ্ছ
ভালে সে রমণী-মনোলোভা।
আকাশ চাহিতে কিবা ইন্দ্রের ধনুকখানি
নবমেঘে করিয়াছে শোভা।।
মল্লিকা মালতী মালে গাঁথনি গাঁথিয়া ভালে
কেবা দিল চূড়াটি বেড়িয়া।
হেন মনে অনুমানি বহিতেছে সুরধুনী
নীলগিরি শিখর ঘিরিয়া।।
কালার কপালে চাঁদ চন্দনের ঝিকি মিকি
কেবা দিল ফাগু রাঙিয়া।
রজতের পা'তে কেবা কালিন্দী পূজিল গো
জবা কুসুম তাহে দিয়া।।
হিঙুল গুলিয়া কালার অঙ্গে কে দিয়াছে গো
কালিন্দী পূজিল করবীরে।
জ্ঞানদাসেতে কয় মোর মনে হেন লয
শ্যামরূপ দেখি ধীরে ধীরে।।"

কবি-স্বভাব

বস্তুত, মনের সহজ অনুভবকে এইরূপ অনায়াসে মণ্ডিত কবে প্রকাশ করার দিকেই জ্ঞানদাসের ঝোঁক ছিল। তাহলেও মণ্ডন-কর্ম যেখানে হৃদয়ের আর্তির অভিন্ন সূত্রে গাঁথা পড়ে নি, জ্ঞানদাসের পদ সেখানে নিষ্প্রাণ। কেলি-কলা-কুতূহল শব্দের চপল ভঙ্গিযুক্ত হয়েও প্রাণের সহশ্র আকৃতি-বিহীন ; কেবল এই কারণেই জ্ঞানদাসের ব্রজবুলি পদ আলংকারিক সুগঠন সত্ত্বেও হৃদয়স্পর্শী হতে পেরেছে কদাচিৎ।—

"খেলত না খেলত লোক দেখি লাজ।
হেরত না হেরত সহচরী মাঝ।।
বোলইতে বচন অলপ অবগাই।
হাসত না হাসত মুখ মুচকাই।।
এ সখি এ সখি দেখলু নারী।
হেরইতে হরখে হরল যুগ চারি।।"

বৈষ্ণব পদসাহিত্যে অনাবিল অন্তরানুভূতিকে শিল্প-সুষম সহজ প্রকাশ দানের প্রবণতাবশে জ্ঞানদাসের ভূমিকা অনন্য।

চৈতন্যোত্তর বৈষ্ণব পদকর্তাদের মধ্যে ষোড়শ শতকের আর একজন সমুল্লেখ্য কবি বলরাম দাস। বলরাম নামে বৈষ্ণব পদাবলির একাধিক কবি ছিলেন। আলোচ্য বলরাম হয়ত চৈতন্য-নিত্যানন্দের সমসাময়িক। জাতিতে ইনি ব্রাহ্মণ ; বাড়ি ছিল বর্ধমান জেলার দোগাছিয়া গ্রামে। এই বলরাম-কবি ব্রজবুলি এবং বাংলা উভয় ভাষাতেই পদ লিখেছিলেন; তার মধ্যে বাংলা পদগুলিই ছিল উৎকৃষ্টতর। বাৎসল্য রসের কবি হিশেবেই এই কবি বিখ্যাত :—

বলরাম দাস

"গোষ্ঠে আমি যাব মা গো, গোষ্ঠে আমি যাব।
শ্রীদাম সুদাম সঙ্গে বাছুরি চরাব।।
চূড়া বান্ধি দে গো মা, মুরলী দে মোর হাতে।
আমার লাগিয়া শ্রীদাম দাড়াএগ্র রাজপথে।।
পীত ধড়া দেগো মা, গলায় দেহ মালা।
মনে পড়ি গেল মোর কদম্বের তলা।।
শুনিয়া গোপালের কথা মাতা যশোমতী।
সাজায় বিবিধ বেশে মনের আরতি।।

* * *

বলরাম দাস কয় সাজাইয়া রাণী।
নেহারে গোপাল মুখ কাতর পরাণি।।"

চৈতন্যোত্তর বাংলা সাহিত্যে সৌন্দর্যে বিশিষ্ট পদ রচনার গৌরব গোবিন্দদাস কবিরাজের। ষোড়শ শতকের তৃতীয় দশক, বা তার কাছাকাছি সময়ে তাঁর জন্ম হয়েছিল মাতুলগৃহ শ্রীখণ্ডে। কবির পিতার নাম ছিল চিরঞ্জীব, মা ছিলেন সুনন্দা। পিতামহ ছিলেন 'সংগীত দামোদর' নামক বিখ্যাত গ্রন্থের রচয়িতা দামোদর। ইনি ঘোর শাক্তপন্থী সাধক ছিলেন। গোবিন্দ এবং তাঁর অগ্রজ রামচন্দ্র কবিরাজ মাতামহের প্রভাবে প্রথমে শাক্ত আচার গ্রহণ করেছিলেন। পরে দুজনেই বৈষ্ণব ধর্মে সবিশেষ আসক্ত হয়ে পড়েন ; রামচন্দ্র সংস্কৃত কবিতা লিখেছিলেন বৈষ্ণবী নিষ্ঠার প্রকাশ করে। গোবিন্দদাস কবিরাজের ধর্মাসক্তি সম্বন্ধে কৌতুকজনক লোক প্রবাদ রয়েছে। অপেক্ষাকৃত প্রবীণ বয়সে কবি দুরারোগ্য গ্রহণী রোগে আক্রান্ত হয়েছিলেন কৃষ্ণচরণে আত্মসমর্পণ করলে সুস্থ হতে পারবেন,—দেবীর কাছে এই স্বপ্নাদেশ পেয়েই নাকি তিনি বৈষ্ণবী দীক্ষা গ্রহণ করেছিলেন তাঁর গুরু ছিলেন শ্রীনিবাস আচার্য। কবির বৈষ্ণব ধর্ম গ্রহণের কাল মোটামুটি ১৫৭৭ খ্রিস্টাব্দ, তাঁর দেহান্ত হয় ১৬১৩ খ্রিস্টাব্দে। এই সময় সীমার মধ্যেই গোবিন্দদাসের বৈষ্ণব পদাবলি রচিত হয়েছিল। এদিক থেকে কিছু সংখ্যক পদ সপ্তদশ শতকের রচনা হওয়াও সম্ভব।

গোবিন্দদাস কবিরাজ

গোবিন্দদাস কবিরাজ মুখ্যত ব্রজবুলি ভাষাতেই পদ লিখেছিলেন বলে মনে করা হয়। গোবিন্দদাস ভণিতায় কিছু সংখ্যক বাংলা পদও পাওয়া গেছে। তার প্রায় সব কয়টিই গোবিন্দদাস চক্রবর্তী নামক অপর এক কবির রচনা বলে অনুমিত হয়েছে। অন্য পক্ষে, ভাষা এবং ভাব-কল্পনার দিক থেকে কবিরাজ গোবিন্দদাসকে বিদ্যাপতির আদর্শের অনুসারী বলে মনে করা হয় :—

'দ্বিতীয় বিদ্যাপতি'

"ব্রজের মধুরী লীলা যা শুনি দরবে শিলা
গাইলেন কবি বিদ্যাপতি।
তাহা হৈতে নহে ন্যূন গোবিন্দের কবিত্বগুণ
গোবিন্দ দ্বিতীয় বিদ্যাপতি।।"

বিদ্যাপতির প্রতি গোবিন্দদাসের অনুরক্তির সুবিদিত পরিচয় রয়েছে :— বিদ্যাপতির লেখা 'ত্রিচরণ'-পদ প্রাপ্ত হয়ে তার চতুর্থ পাদ পূরণ করেছিলেন তিনি। তাছাড়া, এই দুই কবির যুক্ত ভণিতাতেও একাধিক ব্রজবুলি পদ পাওয়া গেছে। তাহলেও বিদ্যাপতির সঙ্গে আসলে গোবিন্দদাসের প্রকাশ শৈলীরই সাদৃশ্য বেশি; ভাবের বিচারে তাঁর অনুভব বিদ্যাপতির চেয়ে নিঃসন্দেহে গভীরতর। আর তার মূলে ছিল কবি-প্রাণের আত্যন্তিক চৈতন্যভক্তি।

আগে বলেছি, শ্রীনিবাস আচার্যের মন্ত্র-শিষ্য ছিলেন কবিরাজ গোবিন্দদাস ; আব শ্রীনিবাস আপন স্বভাব-বৈশিষ্ট্যে চৈতন্যের অবতার বলে পূজিত হয়েছিলেন। তাছাডা, বৃন্দাবনের গোস্বামিকুলের দর্শনাদর্শে বাংলাদেশে চৈতন্য ধর্মের পুনরুজ্জীবনেরও তিনি ছিলেন মধ্যমণি। তাঁর প্রাণধর্মের প্রদীপ্তি যোগ্যতম শিষ্যে প্রকাশিত হয়েছিল। গোবিন্দদাস মহাপ্রভুকে প্রত্যক্ষ করবার সৌভাগ পাননি। সেই দুঃখের অনুভবে তাঁর কবি-প্রাণ সর্বদা আর্ত হয়েছিল। পদ লিখে, চৈতন্যলীলা-কথা স্মরণ করতে গিয়ে তিনি আক্ষেপ করেছেন,— সেই প্রেমজগৎ থেকে 'গোবিন্দদাস রহু দূর'। কিন্তু কালের ব্যবধানের ওপরে ভক্তমনের গভীর নিষ্ঠা সেতু-বন্ধন রচনা করেছিল। গোবিন্দদাসের কবি কল্পনা যেন দূর-গমনের তপস্যা করেছিল; ফলে কৃষ্ণ অথবা চৈতন্য-লীলার যে-কোনো অংশের রূপ-রচনা করতে গিয়ে কবি তার সঙ্গে একাত্ম হয়ে পড়েছেন। রাখীবন্ধন ঘটিয়েছিল বৃন্দাবনীয় দার্শনিক আদর্শ। মহাপ্রভুর দিব্যোন্মাদ মনের প্রেমাকৃতি, রাধার অদম্য কৃষ্ণ-পিপাসা, কৃষ্ণের লীলাকৌতুকের মাধুরী—কবি তাঁর তত্ত্বনিষ্ঠ ব্যক্তি-মনের নিবিড়তায় অনুভব করেছিলেন। পরিশীলিত মনের সেই ধর্মচিন্তা দুর্লভ কলাকৌশলের সূত্রে বাঁধা পড়ে অতুল্য শিল্প সম্পদ অর্জন করেছে গোবিন্দদাসের কবিতায়। বিদ্যাপতির ব্রজবুলি পদে প্রেমের লাস্যময় রূপ তরঙ্গায়িত হয়েছে ; গোবিন্দদাসের রচনায়, ব্রজবুলির চলিষ্ণু ছন্দঃস্রোতে ভাব ও ভাবনার গভীরতা সঞ্চালিত হয়েছে। ফলে ধ্বনিমাত্রিক প্রকাশ-বিভঙ্গের সঙ্গে অনুভবমগ্নতা যুক্ত হয়ে তাঁর পদের ভাবরূপে অনেক সময়েই যেন মন্ত্রের মহিমা সঞ্চার করেছে। গোবিন্দদাসের রচিত কৃষ্ণের রূপারাধনার একটি পদ :—

*গোবিন্দদাসের কবি-প্রাণ*

"শ্যাম সুধাকর ভুবন মনোহর
রঙ্গিণী মোহন নটবর।।
সজল জলদ তনু ঘন রসময় জনু।
রূপে জিতল কত কোটি কুসুমধনু।।
থল-কমলদল অরুণ চরণ-তল
নখমণি রঞ্জিত মঞ্জীর-কল।।
প্রেম ভরে অন্তর গতি অতি মন্থর
অধর মুরলি ধনি মন্মথ মন্তর।।
অভিনব নাগর গুণমণি সাগর।
গোবিন্দদাস চিতে নিতি নিতি জাগর।।"

কল্লোলিত ছন্দোঝংকার, অলংকার শাস্ত্র-মন্থিত রূপরচনার দক্ষতা,—বিদ্যাপতি-প্রতিভার সকল বৈশিষ্ট্য রয়েছে পদটিতে। তাহলেও এ-ধরনের পদের শ্রেষ্ঠ রস-মূল্য কবির কৃষ্ণলীলা-মগ্ন শাস্ত্রনিষ্ঠ চৈতন্যধ্যান-মগ্নতায়।

প্রধানভাবে অভিসারের কবি হিশেবেই গোবিন্দদাস সর্বাপেক্ষা বিখ্যাত। তাহলেও অভিসারের মিলন-উৎকণ্ঠা তাঁর পদে রূপ-বুভুক্ষায় পুলক-কণ্টকিত হয়ে ওঠেনি। মিলনের

জন্য সর্বস্বপণ সাধনার ত্যাগ ও বেদনাকেই তিনি তপস্যার মহিমায় মণ্ডিত করে উপস্থিত করেছিলেন। তাঁর অভিসার-উৎকণ্ঠিতা রাধা সখীর সাবধানবাণীর উত্তরে ব্যাকুল কণ্ঠে বলেন :—

"কুলবতী কঠিন কবাট উদঘাট-
তাহে কি কণ্টক বাধা।
নিজ মরিয়াদ সিন্ধু সঞে ডারলু
তাহে কি তটিনী অগাধা।।
সজনি, মঝু পরিখন করু দূর।
কৈছে হৃদয় করি পন্থ হেরত হেরি
সোঙরি সোঙরি মন ঝুর।।
কোটি কুসুম শর বরিখয়ে যছু পর
তাহে কি জলদ-জল লাগি।
প্রেম-দহন-দহ যাক হৃদয়ে সহ
তাহে কি বজর কি আগি।।
যছু পদতলে হাম জীবন সোঁপলু
তাহে কি তনু অনুরোধ।
গোবিন্দদাস কহই ধনি অভিসব
সহচরী পাওল বোধ।।"

কবিকর্মেব অতুল্য সম্পদ

আবার নিজেব গো^ন ঘরে দুঃসাধ্য অভিসার সাধনের এই অভ্যাসে সিদ্ধ হয়ে গোবিন্দদাসেব রাধা যেদিন যথার্থ অভিসারের পথে বেরিয়েছেন, সেদিনও তিনি বলেন :—

"মাধব কি কহব দৈব বিপাক।
পথ আগমন কথা কত না কহিব হে,
যদি হয় মুখ লাখ লাখ।।
মন্দির তেজি যব পদ চারি আওলুঁ
নিশি হেরি কম্পিত অঙ্গ।
তিমিব দুরন্ত পথ হেরই না পারিযে
পদ যুগে বেঢল ভুজঙ্গ।।
একে কুল-কামিনী তাহে কুহু যামিনী
ঘোব গহন অতি দূর।
আর তাহে জলধর বরিখয়ে ঝর ঝর
হাম যাওব কোন্ পূর।।
একে পদ পঙ্কজ পঙ্কে বিভূষিত
কণ্টকে জরজব ভেল।
তুয়া দরশন আশে ক- নাহি জানলু
চির দুখ অব দূরে গেল।।
তোহারি মুরলী যব শ্রবণে প্রবেশল
ছোড়লু গৃহসুখ-আশ।

পন্থক দুখ তৃণ করি গণলুঁ
কহতহি গোবিন্দদাস।।"

ও কেবল গোবিন্দদাসের রাধারই কথা নয়, রাধার উপলব্ধির সঙ্গে আপন হৃদয়ের গোপন আকাঙ্ক্ষাকেও কবি জড়িয়ে দিয়েছেন সেই সঙ্গে। কৃষ্ণ-মিলন-সুখের উৎকণ্ঠায় গোবিন্দদাসের কবি-প্রাণ অভিসারের পথে চির-পথিক হয়ে বেরিয়েছে। ব্রজবুলির দৈহিক সৌষ্ঠবের মধ্যে তাঁর পদে ধ্যানী-কল্পনার ভাবজ্যোতি এক অপরূপ কলারূপ রচনা করেছে। বস্তুত বাংলা বৈষ্ণব পদাবলির ইতিহাসে কবিরাজ গোবিন্দদাস অনন্যতুল্য।

আগে বলেছি, গোবিন্দদাসের ভণিতায় প্রচলিত বাংলা পদাবলির কবি হিশেবে গোবিন্দ চক্রবর্তীকেই পরিচিত করা হয়েছে। ইনিও শ্রীনিবাস আচার্যের শিষ্য ছিলেন; তাঁর বাড়ি ছিল বোরাকুলি গ্রামে। গোবিন্দ চক্রবর্তী কিছু কিছু ব্রজবুলি পদও লিখেছিলেন; কিন্তু সে সবই কবিরাজ গোবিন্দদাসের রচনার সঙ্গে মিশে একাকার হয়ে গেছে। অবশ্য এঁর লেখা বাংলা পদেও কাব্যিক উৎকর্ষ মাঝে মাঝে চোখে পড়ে।

গোবিন্দ চক্রবর্তী

'চৈতন্যমঙ্গল'-এর কবি, নরহরি-শিষ্য লোচনদাস পদকর্তা হিশেবেও সুখ্যাতি লাভ করেন। আগে বলেছি, গুরুর প্রভাবে লোচন গৌরনাগরীভাবের অনুরক্ত হয়েছিলেন। হাল্কা, লঘু ছন্দে পদ লিখে তিনি 'নাগরী' ভাবের কৌতুক-চপলতাকেও ব্যক্ত করেছেন।

লোচনদাস

পদকর্তা অনন্তদাস ছিলেন আচার্য অদ্বৈতর শিষ্য। এঁর লেখা অল্প কয়টি মাত্র ব্রজবুলি পদ পাওয়া গেছে। কিন্তু ঐ সীমিত কয়টি পদের গুণেই তিনি বৈষ্ণব পদকর্তা রূপে প্রতিষ্ঠা লাভ করেছেন।

অনন্তদাস

সপ্তদশ শতকর বৈষ্ণব ধর্মগুরু নরোত্তমও কয়েকটি উৎকৃষ্ট পদের লেখক। তাঁর পদে চৈতন্যোত্তর বৈষ্ণব দর্শন-জ্ঞানের সঙ্গে ভক্তির সার্থক যোগ ঘটেছে। একটি পদের শুরু হয়েছে,—

কবি নরোত্তম

"হরি হরি আর কবে এমন দশা হবে।
ছাড়িয়া পুরুষ দেহ কবে বা প্রকৃতি হব,
দোঁহারে নুপূর পরাইব।।
টানিয়া বাঁধিব চূড়া তাহে দিব গুঞ্জাবেড়া
নানা ফুলে গাঁথি দিব হার।
পীতাম্বর বাস অঙ্গে পরাইব সখা সঙ্গে
বদনে তাম্বুল দিব আর।।"

শ্রীনিবাস আচার্যও কিছু কিছু পদ রচনা করেছিলেন। তবে শ্রেষ্ঠ পদকর্তাগণের গুরু হিশেবে তাঁর খ্যাতি যত, স্বয়ং কবির ভূমিকায় ততটা প্রতিষ্ঠা তিনি অর্জন করতে পারেন নি।

চৈতন্যোত্তর পদসাহিত্যের ইতিহাসে কবি দীনচণ্ডীদাস ও দ্বিজ চণ্ডীদাসের প্রসঙ্গ অবশ্য স্মরণীয়। এঁদের বিস্তারিত পরিচয় উদ্ধার করেছি চৈতন্য-পূর্ব চণ্ডীদাস-কবির আলোচনা প্রসঙ্গে।

চণ্ডীদাস-কবিগোষ্ঠী

চণ্ডীদাসের মতো বিদ্যাপতির কবিকীর্তিকেও আচ্ছন্ন করেছেন একই নামের আরো একাধিক পদকর্তা। এঁদের মধ্যে শ্রীখণ্ডের 'কবিরঞ্জন' সমুল্লেখ্য ; এঁকে বাঙালি বিদ্যাপতিও বলা হয়। বিদ্যাপতির ভণিতায় কিছু কিছু বাংলা পদ পাওয়া গেছে ; সেগুলি এঁরই রচনা বলে মনে করা হয়েছে। ভণিতায় 'কবি রঞ্জন' এবং

বিদ্যাপতি-গোষ্ঠী

'বিদ্যাপতি' উভয় অভিধারই ব্যবহার রয়েছে পৃথক পৃথক ভাবে। এঁর লেখা ব্রজবুলি পদগুলি মিথিলার কবি বিদ্যাপতির রচনার মধ্যে মিশে গেছে। অথচ কবিরঞ্জন বিদ্যাপতি ছিলেন ষোড়শ শতকের পদকর্তা; রঘুনন্দন ছিলেন তাঁর গুরু।

রায়শেখর নাম বা উপাধি-যুক্ত আরো একজন কবির রচনা মৈথিল কবি বিদ্যাপতির পদের সঙ্গে মিশে গেছে। এঁর পদে শেখব রায়, রায়শেখর এবং দুখিয়া শেখর, শেখর ইত্যাদি বিচিত্র রকমের ভণিতা পাওয়া যায়। ইনিও ষোড়শ শতকের কবি, রঘুনন্দনের শিষ্য। ব্রজবুলি রচনাতেই এঁর বিশেষ দক্ষতা ছিল।

বৈষ্ণব পদাবলির প্রথম দুটি সংগ্রহ-গ্রন্থ সংকলিত হয়েছিল সপ্তদশ শতকে। প্রথমটির নাম 'রসকল্পবল্লী', সংকলক রামগোপাল দাস। দ্বিতীয়টির সংকলন করেছিলেন বিখ্যাত বৈষ্ণব দার্শনিক বিশ্বনাথ চক্রবর্তী,—সংকলনের নাম ছিল 'ক্ষণদা গীতচিন্তামণি'। এতে ৪৫ জন কবির লেখা ৩০৯টি পদ সংগৃহীত হয়ে আছে।

প্রথম বৈষ্ণব পদসংগ্রহ

## দশম অধ্যায়
# চৈতন্য-উত্তর অনুবাদ-সাহিত্য

বাংলা সাহিত্যে সংস্কৃত কাব্যের অনুবাদ রচনা শুরু হয়েছিল তুর্কি আক্রমণের পরবর্তী কালে; সেদিন তার উদ্দেশ্য ছিল লোক-চিত্তের প্রবোধন। বাংলা ভাষার সংগঠনেও এই সব অনুবাদ-সাহিত্য সেদিন যথেষ্ট সহায়ক হয়েছিল। সংস্কৃতের ভাষা-সম্পদ ও প্রকাশভঙ্গির বলিষ্ঠতা কৃত্তিবাস বা মালাধরের রচিত বাংলা কাব্যে এক নূতন শক্তির সঞ্চার করেছিল। বড়ু চণ্ডীদাসের 'শ্রীকৃষ্ণকীর্তন'-এর সঙ্গে তুলনা করলেই এই তথ্য স্পষ্ট প্রতিপন্ন হবে। অথচ, বড়ু চণ্ডীদাসও সংস্কৃত ভাষা, সাহিত্য ও অলংকার শাস্ত্রে সুপণ্ডিত যে ছিলেন, তাতে সন্দেহ নেই। তাহলেও, বাংলা কাব্যে প্রথম ওজস্বিতার সৃষ্টি হয়েছিল অনুবাদ কাব্যের মাধ্যমেই। তার কারণ, এই সব অনুবাদে কৃত্তিবাস-মালাধর প্রধান ভাবে মূল কাহিনীর রূপরেখাই কেবল অনুসরণ করেন নি, একই ভাষার শব্দ ও বাগ্‌ভঙ্গিরও যথাসম্ভব অনুবর্তন করেছেন। এ ছাড়া, তখন উপায়ও আর কিছু ছিল না, বাংলা সাহিত্যের নিজের বলবার কথা তখনো অপ্রচুর ; ভাষা-শৈলী এবং শব্দ-সম্পদও ছিল একান্ত দুর্বল। ফলে, বাংলা সাহিত্যের গঠমানতার আদি-মধ্যপর্যায়ে সংস্কৃত সাহিত্যের মূলানুবাদ নবীন কলাকর্মে বলাধান করেছে।

বাংলা অনুবাদকাব্যের মৌল বৈশিষ্ট্য

কিন্তু চৈতন্যোত্তর কালের অনুবাদ-সাহিত্যকে এই অর্থে যথার্থ 'অনুবাদ' বলা উচিত কি না, তাতে সংশয় আছে। চৈতন্যোত্তর বাংলা ভাষা-সাহিত্য সংস্কৃত, তথা, তৎসম শব্দ-বহুল হলেও তার স্বতন্ত্র গঠন ততদিনে স্বচ্ছ হয়েছিল। ফলে, ভাষা ও প্রকাশের জন্য পরমুখাপেক্ষিতার প্রয়োজন আর তত ছিল না। অন্য দিকে মহাপ্রভুর জীবন-সাধনা বাঙালিকে এক নূতন মূল্যবোধ দিয়েছিল। অ-হেতুক অনুরাগের প্রেমাবেগে দীপ্ত এই নূতন মূল্য-চেতনা চৈতন্যোত্তর বাংলার পরিবার, সমাজ, ধর্ম ও সাহিত্য-জীবনে প্রায় একচ্ছত্র প্রাধান্য পেয়েছিল। তাই স্বাধীন প্রকাশ-ভঙ্গির মতো চৈতন্যোত্তর বাঙালির চেতনার স্বতন্ত্র এক জীবন-বাণীও দেখা দিয়েছিল। এ-কালের অনুবাদ-কবিরা সংস্কৃত কাব্য-কথাকে উপলক্ষ করে এই নূতন জীবন-বাণীকেই নবীন রূপ দিয়েছেন। এ-যেন পুরাতন কাব্যের কাঠামোয় নব-যুগ-ভাবনার প্রাণ-সঞ্চার। ফলে, কোনো কোনো কবি যে-কোনো একটি কাব্যের আগাগোড়া অনুবাদ করে তৃপ্ত হন নি ; একই বিষয়ের একাধিক সংস্কৃত কাব্য-কবিতা থেকে পছন্দমত কাহিনী আহরণ করে তাতে 'আপন মনের মাধুরী' মিশিয়ে রচনা করেছেন নবরূপ। বস্তুত তাতে অকৃত্রিম অনুবাদ-কাব্যের সৃষ্টি না হয়ে অনেক সময়ে জন্ম নিয়েছে স্বতন্ত্র নূতন কাব্য। যেখানে কবি বিচিত্র কাব্যসূত্রের সন্ধান করেন নি, সেখানেও একটি মাত্র সংস্কৃত কাব্যের অনুবাদ করতে গিয়ে নবীন যুগ-ভাবনার মূলগত স্বতন্ত্রতার প্রভাবে কাব্য নবরূপ ধরেছে। চৈতন্য-উত্তর কালের এই নবীন সাহিত্য-প্রবাহ প্রধানত তিনটি পৃথক ধারায় প্রবাহিত হয়েছে ; রামায়ণ, মহাভারত, ও শ্রীমদ্ভাগবতের অনুবাদ-কাব্য রূপেই তারা ইতিহাসে পরিচিত।

চৈতন্যোত্তর অনুবাদকাব্যের বিশিষ্টতা

## ১। চৈতন্যোত্তর যুগের রামায়ণকাব্য

চৈতন্যোত্তর কালের রামায়ণ কাব্যের প্রথম উল্লেখ্য কবি অদ্ভুতাচার্য। এঁর রচনার মধ্যে আলোচ্য কালের অনুবাদ-কাব্যের স্বভাব-ধর্ম উজ্জ্বলতম প্রকাশ লাভ করেছে। অদ্ভুতাচার্যের রামায়ণে বাল্মীকি-রামায়ণ ছাড়াও সংস্কৃত 'অদ্ভুত রামায়ণ', 'অধ্যাত্ম রামায়ণ' 'রঘুবংশ' ইত্যাদি রাম-বিষয়ক বিচিত্র পুরাণ ও কাব্য-কথা থেকে কবির পছন্দমতো গল্পের টুকরো বিচ্ছিন্নভাবে আহৃত হয়েছে; সেই বিচ্ছিন্নতাকে একান্ত ঐক্যে বেঁধে তুলেছেন কবি তাঁর বাঙালি-স্বভাবিত কল্পনা-ধর্মের দ্বারা। অদ্ভুতাচার্যের এই স্বাধীন কবি-কর্ম বাংলার রস-লোকে কালজয়ী হয়েছে। একালে কৃত্তিবাসী রামায়ণ বলে পরিচিত বাজার-চলতি বিভিন্ন কাব্যের প্রধান উৎস যে অদ্ভুতাচার্যের রচিত রামায়ণ, এ-পর্যন্ত পণ্ডিতেরা অনেকে এ-কথা মোটামুটি স্বীকার করেছেন। কবির নামকে হারিয়েও তাঁর সৃষ্টিকে রস-চিন্তার, এবং নিত্যদিনের জীবন-চর্চার সঙ্গী করে নিয়েছে বঙ্গ শতকের বাঙালি পাঠক। এখানেই অদ্ভুতাচার্যের প্রতিভার শ্রেষ্ঠ পরিচয়। অদ্ভুতাচার্যের রামায়ণকে অনুবাদ না বলে বিভিন্ন সংস্কৃত রাম-কথার আশ্রয়ে লেখা মৌলিক সৃষ্টি বলাও কিছু অসঙ্গত নয়।

অদ্ভুতাচার্যের রামায়ণ কাব্য

অদ্ভুতাচার্য মোটামুটি ষোড়শ শতকের কবি ছিলেন বলে মনে হয়। এঁর প্রচলিত অভিধা সম্পর্কে অদ্ভুত জনপ্রবাদ আছে। কবির পিতৃদত্ত নাম ছিল নিত্যানন্দ, জাতিতে এঁরা ব্রাহ্মণ। বর্তমান বাংলাদেশের পাবনা জেলার অমৃতকুণ্ডা গ্রামে কবির বাসভূমি ছিল। শ্রীনিবাস আচার্য—মতান্তরে কাশী আচার্য ছিলেন তাঁর পিতা, মা ছিলেন মেনকা দেবী। কবির সাত বছর বয়সের সময়ে নাকি স্বয়ং রামচন্দ্র আবির্ভূত হয়ে তাঁর জিহ্বায় তীর দিয়ে মহামন্ত্র লিখে দিয়েছিলেন। আর তারই প্রভাবে নিত্যানন্দ নিতান্ত অল্পবয়সে তাঁর মধুস্বাদী রামায়ণ রচনা শেষ করেন। এই অদ্ভুত কার্য সমাধা করতে পারার দরুনই তাঁর নাম নাকি হয়েছিল অদ্ভুতাচার্য। এই গল্পের সত্যতা সম্বন্ধে পণ্ডিত মহলে সংশয় আছে।

কবি-পরিচিতি

কৈলাস বসু রামায়ণ লিখেছিলেন সম্ভবত ষোড়শ শতকের একেবারে শেষ ভাগে। ইনি সংস্কৃত অদ্ভুত রামায়ণের মূলানুগ অনুবাদ করতে চেষ্টা করেছিলেন। একই কবির ভণিতায় চলিত মহাভাগবত পুরাণ-এর রচনাকাল ১৫৬৮ খ্রিস্টাব্দ বলে অনুমিত হয়েছে।

কৈলাস বসু

চৈতন্যোত্তর রামায়ণের কবি হিশেবে চন্দ্রাবতী সুখ্যাত হয়ে আছেন। তিনি যে কেবল কাব্য রচনা করেছিলেন, তা নয়। তাঁর নিজের জীবন-কাহিনী পূর্ববঙ্গের উৎকৃষ্ট লোক-গাথার প্রাণ-কেন্দ্র হয়ে আছে আজও। চৈতন্যোত্তর মনসামঙ্গলের সর্বাপেক্ষা জনপ্রিয় কবি বংশীদাস ছিলেন চন্দ্রাবতীর পিতা।

এঁদের বাড়ি ছিল ইদানীন্তন বাংলাদেশের মৈমনসিংহে। চন্দ্রাবতীর শৈশব-সঙ্গী ছিলেন ব্রাহ্মণকুমার জয়চন্দ্র। যৌবন-সীমায় পৌঁছে দুজনে দুজনের প্রতি প্রণয়াসক্ত হন। জয়চন্দ্র বিবাহের প্রস্তাব উপস্থিত করলে উভয় পক্ষের অভিভাবক তা অনুমোদন করেন। কন্যাপক্ষে বিয়ের প্রস্তুতি যখন সম্পূর্ণ হয়েছে, তখন বিয়ের দিনে খবর আসে জয়চন্দ্র একটি মুসলমান রমণীর রূপমুগ্ধ হয়ে তাকে বিবাহ করেছেন, নিজে ইসলাম ধর্ম পরিগ্রহ করে। প্রণয়-উপেক্ষিতা চন্দ্রাবতী এর পরে যৌবনে যোগিনী হয়ে পড়েন ; চিরকুমারীর ব্রত নিয়ে রুদ্র-মন্দিরের উপাসিকা হয়ে যান তিনি। এদিকে জয়চন্দ্রের রূপ-মোহ দিনে দিনে স্তিমিত হয়ে আসে; পুরাতন প্রণয়ের বেদনা মনের গহনে নূতন

কবি চন্দ্রাবতীর পরিচয়

যাতনার সৃষ্টি করে। অপরাধী মন নিয়ে তিনি তখন চন্দ্রাবতীর কাছে ছুটে আসেন। কিন্তু রুদ্র-মন্দিরের দ্বার তখন রুদ্ধ ; প্রণয়ীর আকুল আহ্বানের উত্তরে চন্দ্রাবতীকে কঠিন নিশ্চল হয়ে থাকতে হয় পিতার আদেশে। প্রত্যাখ্যাত জয়চন্দ্র নদীর জলে প্রাণ সমর্পণ করেন; রুদ্রের সাধনায় চন্দ্রাবতীও করেন দেহত্যাগ। জয়চন্দ্র-চন্দ্রাবতীর এই প্রেম-করুণ জীবন-কথা পূর্ববাংলার লোকমুখে দীর্ঘকাল গীত হয়ে চলেছিল। ড. দীনেশচন্দ্র সেন 'মৈমনসিংহ গীতিকা'য় এই গাথা-কাব্যকেও সংকলিত করেছেন।

চন্দ্রাবতীর রামায়ণ কাব্যের কোনো লিখিত পুঁথি পাওয়া যায় নি; কিন্তু মৈমনসিংহের মহিলা-কণ্ঠে এই কাব্য নিয়ত গীত হয়ে ফিরত। বিবাহ, অন্নপ্রাশন ইত্যাদি সামাজিক আচার-অনুষ্ঠানের অপরিহার্য অঙ্গ ছিল চন্দ্রাবতীর রামায়ণগান। এই অতি-প্রচলনের জন্য মূল রচনার বিশুদ্ধি বিস্রস্ত হয়েছে। কালে কালে বহু লেখক ও গায়িকার ভাল-মন্দ রচনা চন্দ্রাবতীর কাব্যের সঙ্গে মিশে গছে। চন্দ্রনাথ দে এই অবস্থাতেই মহিলাদের মুখ থেকে গোটা কাব্যটি লিখে আনেন। তাতে অনেক অর্বাচীনতার ছাপ আছে ; এমন কি মধুসূদনের 'মেঘনাদবধ কাব্য'-র রচনাংশও কিছু কিছু রূপান্তরিত হয়ে গৃহীত হয়েছে এতে। তবে কাব্য-কাহিনীর বর্ণনা এবং ভাষার প্রয়োগে নারী-হস্তের কোমল-করুণ বিন্যাসের পরিচয় আছে।

রামশংকর দত্ত

ভিষক রামশংকর দত্ত রামায়ণ লিখেছিলেন সপ্তদশ শতকের একেবারে শেষ, অথবা অষ্টাদশ শতকের শুরুতে। কবির বাড়ি ছিল একালের বাংলাদেশে, মাণিকগঞ্জের বায়রা গ্রামে। ইনি কৃত্তিবাস ও অদ্ভুতাচার্যের বিভিন্ন রচনাংশকে মিশিয়ে কাব্য রচনা করেছিলেন। তা ছাড়া সংস্কৃত অধ্যাত্ম রামায়ণের প্রভাবও কিছু কিছু আছে।

ভবানীদাস

ভবানীদাসের লেখা 'লক্ষ্মণ দিগ্বিজয়', 'শত্রুঘ্ন দিগ্বিজয়', 'রামের স্বর্গারোহণ' ইত্যাদি পৃথক পৃথক বিষয়ে লেখা বিভিন্ন পালাগানের পুঁথি পাওয়া গেছে। ভবানীদাস সম্ভবত অষ্টাদশ শতকের কবি। সপ্তদশ শতকের মাঝামাঝি সময় থেকে বাংলা সাহিত্যে এক নূতনতর রচনা-প্রকৃতির উদ্ভব হয়। চৈতন্য-প্রভাবিত সমাজ-ধর্ম, মানব-প্রেম, এবং জীবন-মহিমাবোধ ততদিনে ক্রমশ শিথিল হয়ে এসেছে : অথচ নূতন জীবনাদর্শ, নূতন ভাব-কল্পনার জন্ম হয় নি। বাঙালি সংস্কৃতির সে ছিল এক বিনষ্টির যুগ। এই বিনাশের ইতিহাস পরে আলোচনা করব। আপাতত জেনে রাখা ভাল যে, এই যুগে অনুভবের গভীরতা যত কমেছে, বৈচিত্র্য ও পরিহাস-প্রিয়তার প্রতি আকর্ষণ ততই গিয়েছিল বেড়ে। তাই, একখানি অখণ্ড-সম্পূর্ণ রমায়ণ বা মহাভারত কাব্য-রচনার চেয়ে তারই টুকরো কাহিনী নিয়ে এক একটি স্বতন্ত্র কাব্য সৃষ্টির দিকে ঝোঁক পড়েছিল বেশি। আর ঐ সব গল্পে নানা রকমের উপকাহিনী জুড়ে দিয়ে তাতে বিচিত্র সরসতার সৃষ্টি করা হত। কখনো লঘু পরিহাস, কখনো বা যুদ্ধ-বিগ্রহের উত্তেজনা, কৌতুক-রচনা, অথবা ডিটেক্‌টিভ গল্পের স্বাদ মিলত।

'দিগ্বিজয়'-কাব্য

লক্ষ্মণ ও শত্রুঘ্ন-দিগ্বিজয়ের মূল আখ্যানভাগ রামের অশ্বমেধ যজ্ঞের বিভিন্ন অংশ নিয়ে লেখা। অশ্বমেধ যজ্ঞের ঘোড়া রক্ষা করবার ভার ছিল লক্ষ্মণ ও শত্রুঘ্নের উপর। সেই প্রসঙ্গে তাঁরা কোথায় কত যুদ্ধ করেছিলেন, কত দেশ জয় করেছিলেন,—বিনাযুদ্ধে কত রাজ্য অধিকার করেছিলেন, দিগ্বিজয় কাব্য-প্রবাহের ঐটুকু ছিল মূল বক্তব্য বিষয়। সে ছাড়া ঐসব উত্তেজক গল্পের মধ্যে বিচিত্রতা সৃষ্টি করেছিল নায়কদের প্রণয়-মিলন-বিরহের নানা ছোট-বড় উপাখ্যান। ভবানীদাস এই শ্রেণীর কাব্য-রচনা করে ব্যাপক জনপ্রীতি লাভ করেছিলেন। মালদহ থেকে শ্রীহট্ট পর্যন্ত নানা জায়গায় এঁর কাব্যের পুঁথি পাওয়া গেছে। কবির নিজের বাড়ি ছিল পাণ্ডুয়া গ্রামে ; তাঁর বাবা ছিলেন

যাদবানন্দ, মা যশোদা।

দ্বিজ-লক্ষ্মণ

দ্বিজ-লক্ষ্মণও রামায়ণ ও মহাভারতের খণ্ড উপাখ্যান নিয়ে বিচিত্র পালাগান লিখেছিলেন। তার মধ্যে রামায়ণ প্রসঙ্গে সংস্কৃত অধ্যাত্ম রামায়ণের আদিকাণ্ড ও শিবরামের যুদ্ধ পালা উল্লেখ্য। কবি বন্দ্যঘটি ব্রাহ্মণ ছিলেন।

অষ্টাদশ শতক ও নিকটবর্তী সময়ের রামায়ণ রচনার ধারায় যুগানুগ আরো এক বিচিত্রতার সৃষ্টি করেছিল 'রায়বার' কাব্যসমূহ। 'রাজদ্বার' শব্দ থেকে'রায়বার' কথার উৎপত্তি। রাবণের রাজদ্বারে বানর-রাজকুমার অঙ্গদকে পাঠিয়েছিলেন রামচন্দ্র। সেখানে পৌঁছে নানারকম কৌতুক ও ব্যঙ্গপূর্ণ ভাষায় সে রাবণকে ভৎর্সনা করে।

রায়বার কাব্য

রামায়ণ কাব্যে ঐ অংশ 'অঙ্গদ রায়বার' নামে পরিচিত , এতে গ্রাম্যকবির সহজ pun রচনার মধ্যে মাঝেমাঝে wit-এর দীপ্তিও চোখে পড়ে। অঙ্গদ রায়বার এর বৈশিষ্ট্য,—ভাঁড়ামি, কৌতুক ও ব্যঙ্গ-মিশ্রিত উদ্দাম হাস্যরস। তাকেই আরো লঘু এবং তরলিত করে স্বতন্ত্র বিচ্ছিন্ন রায়বার কাব্যের সৃষ্টি হয়। ফকির রাম, কাশীনাথ এবং দ্বিজতুলসী রায়বার কবিদের মধ্যে সমুল্লেখ্য।

শংকর চক্রবর্তী

'কবিচন্দ্র' শংকর চক্রবর্তী রামায়ণ ছাড়াও শিবায়ন, ভাগবতামৃত, মহাভারত, মনসামঙ্গল, ধর্মমঙ্গল ইত্যাদি কাব্য রচনা করেছিলেন। কবির বাড়ি ছিল মল্লভূমে,—মুনিরাম চক্রবর্তী ছিলেন তাঁর পিতা। বাজারচলতি বাংলা রামায়ণের 'অঙ্গদ রায়বার', 'তরণীসেন বধ' ইত্যাদি প্রসঙ্গ এই কবির রচনার দ্বারা প্রভাবিত।

দ্বিজ ভবানীনাথ

সেকালে রামায়ণ লিখে লাভজনক পারিশ্রমিক পেয়েছিলেন কবি 'দ্বিজ ভবানীনাথ'। ইনি সংস্কৃত অধ্যাত্ম রামায়ণ অবলম্বন করে কাব্য লিখেছিলেন রাজা জয়চন্দ্রের আদেশে। এজন্য রাজা তাঁকে প্রতিদিন 'দশমুদ্রা' করে পারিশ্রমিক দিয়েছিলেন

রামানন্দ ঘোষ

রামানন্দ ঘোষের রামায়ণ কাব্যের উল্লেখ্য তেমন কোনো চমৎকৃতি নেই , কিন্তু নিজের সম্বন্ধে কৌতুককর গল্প ফেঁদেছেন তিনি। নিজেকে কবি 'বুদ্ধাবতার' বলে ঘোষণা করেছেন। দেশে তখন স্বেচ্ছাচার প্রবল হয়েছিল বলে, তা দূর করার জন্য স্বয়ং বুদ্ধদেব নাকি রামানন্দ ঘোষ হয়ে জন্ম নিয়েছিলেন। আরো কিছু কিছু উদ্ভট কল্পনা ছাড়া কাব্যের বৈশিষ্ট্য বা কবি-পরিচয় আর কিছু নেই।

জগদ্রাম ও রামপ্রসাদ রায়

পিতা-পুত্র জগদ্রাম ও রামপ্রসাদ রায়ের যৌথ চেষ্টায় লেখা রামায়ণের বিষয়-বর্ণনা এবং আখ্যান-বিন্যাসে অভিনবতা আছে। এটি অষ্টকাণ্ড রামায়ণ। প্রচলিত রামায়ণের সাতটি কাণ্ড ছাড়া অতিরিক্ত কাণ্ডটির নাম পুষ্করকাণ্ড। তাছাড়াও আর একটি খণ্ড আছে 'রামরাস'। অতএব সবশুদ্ধ নয়টি প্রধান বিভাগে এই রামায়ণের কাহিনী বিভক্ত হয়েছে। নূতন দুইটি খণ্ডে নানারকম পুরাণ-কথার উল্লেখ করে অভিনব বিচিত্রতা সৃষ্টি করা হয়েছে।

রঘুনন্দনের রামায়ণ

এঁদের বাড়ি ছিল রানীগঞ্জের কাছে —দামোদরের উলটো পারে ভুলুই গ্রামে। জগদ্রাম গোটা কাব্যটি রচনা করে লঙ্কা ও উত্তরাকাণ্ড বিস্তারিত করবার ভার দিয়েছিলেন পুত্রের ওপরে। এই কাব্য-রচনা শেষ হয়েছিল অষ্টাদশ শতকের একেবারে শেষ ভাগে। রামায়ণ ছাড়াও জগদ্রাম ও রামপ্রসাদ যুক্তভাবে 'দুর্গাপঞ্চরাত্রি' লিখে শেষ করেছিলেন ১৭৭০ খ্রিস্টাব্দে। রামের দুর্গোৎসবের কাহিনী কাব্যটির বিষয়বস্তু। পিতা-পুত্র দুজনেরই রচনায় উল্লেখ্য সরসতা ছিল।

অর্বাচীন বাংলা রাম-কাব্যকারদের মধ্যে শ্রেষ্ঠ ছিলেন রঘুনন্দন গোস্বামী, তার কাব্যের নাম

ছিল 'রামরসায়ন'। রঘুনন্দন উনিশ শতকের কবি ছিলেন; কিন্তু 'রামরসায়ন' কেবল ঐ শতকেরই নয়, সমগ্র অনাধুনিক বাংলা সাহিত্য-ইতিহাসের একখানি বহুখ্যাত কাব্য।

রঘুনন্দন নিত্যানন্দের বংশধর ছিলেন—বাড়ি ছিল বর্ধমানের মাড় গ্রামে। গ্রন্থ-শেষের কবি-পরিচিতি থেকে জানা যায়, কবির পিতার নাম ছিল কিশোরীমোহন—মা ছিলেন উষা ; আর বংশীমোহন ছিলেন তাঁর গুরু।

'রামরসায়ন' কাব্য আকারে সুবৃহৎ। বস্তুত রঘুনন্দন তাঁর রচনায় পূর্ববর্তী কোনো রাম-কাব্যের কাহিনীই অবর্ণিত রাখেন নি। ফলে মূল কাব্য সাত কাণ্ডে বিন্যস্ত হলেও প্রতিটি কাণ্ড আবার অসংখ্য পরিচ্ছেদে বিভক্ত। প্রায় প্রতি পরিচ্ছেদে কবি যে কেবল নূতন গল্প শুনিয়েছেন তাই নয়, রচনার ছত্রে ছত্রে তাঁর আলংকারিক বিদগ্ধতা এবং প্রখর পাণ্ডিত্যের পরিচয়ও সুস্পষ্ট। 'রামরসায়ন' বাং া ভাষার বৃহত্তম গ্রন্থগুলির একটি—অথচ এর প্রতিটি ছত্র সুলিখিত। তা ছাড়া, এর কথাংশে সংস্কৃত পুরাণ-কাব্যের পূর্বৈতিহ্য দক্ষতার সঙ্গে বিন্যস্ত হয়েছে। তবে ভাষা, ছন্দ, অলঙ্কারের প্রকরণগত দীপ্তি যত, 'রামরসায়নে' অনুভবের গভীরতা তত নেই।

এই সুবৃহৎ কাব্য ছাড়াও রঘুনন্দন 'রাধামাধবোদয়' এবং 'গীতমালা' নামে আরো দুখানি বাংলা কাব্য লিখেছিলেন।

কোচবিহাব রাজসভায় বামাযণ-কাব্য

কোচবিহারের প্রাচীন রাজকুল বামায়ণ-মহাভারত রচনায় পৃষ্ঠপোষকতা করেছিলেন। এঁদের প্রবর্তনায় অন্তত নয়খানি রামায়ণ কাব্য রচিত হয়েছিল বলে জানা যায়। শুধু তাই নয়, রাজা হরেন্দ্রনারায়ণ স্বয়ং একখানি বাংলা কাব্যে মূল বাল্মীকি রামায়ণের আক্ষরিক অনুবাদের চেষ্টা করেছিলেন। তাছাড়া 'ক্রিয়াযোগসার', 'বৃহদ্ধর্মপুরাণ' প্রভৃতি সংস্কৃত কাব্যেরও মূলানুবাদ ইনি করেছেন।

## ২। বাংলা মহাভারত

প্রাককথন

বাংলা ভাষায় রামায়ণ এবং ভাগবত-কাব্যের প্রথম অনুবাদ হয়েছিল চৈতন্য আবির্ভাবের পূর্বে ; অন্তত পঞ্চদশ শতকের পরে নয়। কিন্তু প্রথম বাংলা মহাভারত কাব্যের রচনা ষোড়শ শতকের আগে হয় নি। অন্যদিকে কৃত্তিবাসের রামায়ণ আর মালাধর বসুর ভাগবত প্রথম অনূদিত হবার সঙ্গে সঙ্গেই ব্যাপক জন-প্রীতি লাভ করেছিল। কিন্তু মহাভারত কাব্য সর্বজনীন রস-রূপ লাভ করতে পেরেছিল কেবল সপ্তদশ শতকে এসে ; কাশীরামের যুগান্তকারী রচনার কল্যাণে।

প্রথম বাংলা মহাভরত

প্রথম মহাভারত কাব্য-রচনার প্রবর্তনা এসেছিল পূর্ববঙ্গের এক মুসলমান শাসকের কাছ থেকে। হুসেন শাহ ছিলেন গৌড়বঙ্গের বিদ্যোৎসাহী বদান্য পাঠান নবাব (১৪৯৩—১৫১৮ খ্রি.)। চট্টগ্রাম জয় করে নবাব হুসেন তাঁর এক 'লস্কর' পরাগল খাঁকে সেখানকার শাসনাধিকারে প্রতিষ্ঠিত করেন। মহাভারতের টুকরো গল্প শুনে পরাগল মুগ্ধ হয়েছিলেন। ফলে গোটা কাহিনী জানবার জন্যে তাঁর আগ্রহ জন্মে। তখন 'কবীন্দ্র' পরমেশ্বর দাসকে তিনি আদেশ করেছিলেন 'দিনেকে' শোনাবার উপযোগী করে একখানি গোটা মহাভারত রচনা করতে। কবীন্দ্রের কাব্য সম্পূর্ণ হয়েছিল কিনা সে সম্বন্ধে মতভেদ রয়েছে। তাহলেও নিছক সূত্রাকারে লেখা রচনাটির জায়গায় জায়গায় উৎকৃষ্ট কবি-কর্মের ছাপ আছে। কবীন্দ্রের কাব্যের নাম ছিল 'পাণ্ডব বিজয়' —পরাগলের উৎসাহে লিখিত হয়েছিল বলে সাহিত্যের ইতিহাসে কাব্যটি'পরাগলি মহাভারত' নামেও খ্যাত।

মহাভারত প্রসঙ্গে বাংলা ভাষার দ্বিতীয় কাব্যের প্রবর্তক ছিলেন পরাগল-পুত্র ছুটি খাঁ।

পিতার মৃত্যুর পরে তিনি চট্টগ্রামের শাসক নিযুক্ত হন। পরমেশ্বরের মহাভারতের সংক্ষিপ্ততা তাঁকে অতৃপ্ত করেছিল। তাই, কেবল অশ্বমেধপর্বের কাহিনীকে বিস্তৃত করে একখানি পূর্ণাঙ্গ কাব্য লিখতে তিনি আদেশ করেছিলেন শ্রীকর নন্দীকে। শ্রীকর কেবল অশ্বমেধপর্ব নিয়েই কাব্য লিখেছিলেন—তাঁর রচনার প্রধান অবলম্বন ছিল সংস্কৃত জৈমিনি মহাভারত। পরমেশ্বরের মহাভারত কাব্যের কোনো কোনো পুথিতে শ্রীকর নন্দীর অশ্বমেধপর্ব জুড়ে দেওয়া আছে। এই কারণে প্রথমে মনে করা হয়েছিল, এঁরা দুজনে এক ও অভিন্ন ব্যক্তি। কিন্তু পরবর্তী কালে এ-ভ্রান্তির সম্পূর্ণ নিরসন হয়েছে।

শ্রীকব নন্দীব অশ্বমেধপর্ব

কেবল অশ্বমেধপর্ব নিয়ে আরো যাঁরা ষোড়শ শতকে কাব্য লিখেছিলেন, রামচন্দ্র খান এবং কবি রঘুনাথ তাঁদের মধ্যে উল্লেখ্য।

অপবাপব কবি

ঐ একই শতাব্দীতে মহাভারতের বিভিন্ন পর্ব নিয়ে কাব্য রচনা করে বিখ্যাত হয়েছিলেন পিতা-পুত্র ষষ্ঠীবর আর গঙ্গাদাস সেন। এঁদের বাড়ি ছিল ঢাকার মহেশ্বরদি পরগনায়—জিনারদি গ্রামে। জাতিতে এঁরা বৈদ্য ছিলেন। ষষ্ঠীবরের ভণিতায় স্বর্গারোহণ পর্বের পুথি পাওয়া গেছে। গঙ্গাদাসের ভণিতায় আবিষ্কৃত হয়েছে আদি ও অশ্বমেধ পর্বের পুথি। পিতা ও পুত্র দুজনের লেখাই একদা পূর্ববঙ্গে জনসমাদর লাভ করেছিল।

ষষ্ঠীবব ও গঙ্গাদাস সেন

কিন্তু এঁদের কবি[illegible] উৎকর্ষ সত্ত্বেও, আগেই বলেছি, মহাভারতের কাব্য-রসকে আপামর বাঙালির মনের কাছে পৌঁছে দেবার সার্থক কীর্তি কাশীরাম দাসের। আত্মপরিচয় প্রসঙ্গে কবি জানিয়েছেন :—

কাশীবাম দাস

"ইন্দ্রাণী নামেতে দেশ বাস সিঙ্গী গ্রাম।
[illegible]ঙ্করদাস-পুত্র সুধাকব নাম।।
তৎপুত্র কমলাকান্ত, কৃষ্ণদাস-পিতা।
কৃষ্ণদাসানুজ গঙ্গাধব-জ্যেষ্ঠ ভ্রাতা।
পাঁচালী প্রকাশি কহে কাশীরাম দাস।
অলি হব কৃষ্ণ-পদে মনে অভিলাষ।।

অর্থাৎ ইন্দ্রাণী পরগণাব সিঙ্গীগ্রামে কবির বাস ছিল। তিন সহোদরের মধ্যে [illegible]শীরাম ছিলেন মধ্যম। অগ্রজের নাম কৃষ্ণদাস, গঙ্গাধর ছিলেন কনিষ্ঠ। কমলাকান্ত দেব ছিলে[illegible] এঁদের পিতা। ইন্দ্রানী পরগনা এখন বর্ধমানের কাটোয়া মহকুমার অন্তর্গত।

কাশীরামেরা তিন ভাই-ই সুকবি ছিলেন। কৃষ্ণদাস লিখেছিলেন কৃষ্ণলীলা-মূলক 'শ্রীকৃষ্ণবিলাস' কাব্য ; ইনি সন্ন্যাস গ্রহণ করে কৃষ্ণকিঙ্কর নামে পরিচিত হয়েছিলেন। গদাধরের 'জগন্নাথমঙ্গল' প্রধান ভাবে নীলাচলের মহিমা-কীর্তন। কিন্তু কাব্য হিশেবে সর্বশ্রেষ্ঠ ছিল কাশীরামের মহাভারত। এঁরা তিন সহোদরই চৈতন্য-লীলারসে অভিষিক্ত ছিলেন। কায়স্থ 'দেব' বংশে জন্ম নিয়েও কাশীরাম নিজেকে 'দাস'—কৃষ্ণভক্ত-দাসানুদাস রূপে পরিচিত করেছেন। তাঁর হৃদয়ের রাগানুগা রতির শ্রেষ্ঠ পরিচয় এই সবিনয় আত্মনিবেদনে। সমগ্র কাব্যে কবি-প্রাণের এই প্রেমানুরক্তির স্পর্শ বিকীর্ণ হয়েছে, ফলে মহাভারতের মহাবীর্য-গাথা সকরুণ মূর্ছনায় নবীন মধুর রূপ লাভ করেছে। কাশীরামের রচনা চৈতন্যোত্তর বাংলার প্রেমভক্তি-রসে সমাকুল বলেই বাঙালির আনন্দের হাসি এবং বেদনার অশ্রুকে তা এক সূত্রে গেঁথে তুলেছে।

কবি-স্বভাব

কিন্তু এই অমূল্য কাব্য-রত্নের রচনা কবির হাতে সম্পূর্ণ হয় নি বলেই মনে হয়। এ-সম্বন্ধে

প্রবাদ আছে, —

"আদি সভা বন-বিরাটের কতদূর।
ইহা রচি কাশীদাস গেলা স্বর্গপুর।।"

তাছাড়া, কবির 'ভ্রাতৃপুত্র' নন্দরাম দাস জানিয়েছেন :—

"কাশীরামদাস মহাশয় রচিলেন পোথা।
ভারত ভাঙিয়া কৈল পাণ্ডবের কথা।।
ভ্রাতৃপুত্র হই আমি তিহঁ খুল্লতাত।
প্রশংসিয়া আমারে করিল আশীর্বাদ।।
আত্মত্যাগে আমি বাপু যাই পরলোক।
রচিতে না পাই পোথা রহি গেল শোক।।
ত্রিপথগা যাই আমি কহিয়া তোমারে।
রচিবে পাণ্ডব কথা পরম সাদরে।।
আশীর্বাদ দিয়া মোরে গেলা সেই জন।
অবিরত ভাবি আমি শ্যামের চরণ।।
কাশীদাস মহাশয় আশীর্বাদ দিল।
তাহার প্রসাদে আমি পুরাণ রচিল।।"

কাব্য-পবিচয়

প্রথম প্রবাদ এবং দ্বিতীয় প্রমাণ একত্র করলে বোঝা যায়,—কাশীরামদাস মহাভারতের আদি, সভা ও বনপর্ব লিখে সম্পূর্ণ করেছিলেন; আর বিরাট পর্বেব অংশ মাত্র রচনা করে লোকান্তরিত হয়েছিলেন। কোনো কোনো পুথির বিবরণ অনুসারে কাশীরাম আগে আদি সভা ও বিরাট পর্ব লিখে, এবং বনপর্ব রচনা অসম্পূর্ণ রেখে, প্রয়াত হয়েছিলেন। আব ভ্রাতুষ্পুত্র নন্দরাম স্বয়ং কবির আদেশে কাব্যের বাকি অংশ লিখে শেষ করেছিলেন। ঐতিহাসিকেরা সাধারণভাবে এই তথ্যের প্রামাণিকতা স্বীকার করে নিয়েছেন। তা সত্ত্বেও বাজার-চলতি মহাভারতের আগাগোড়াই কাশীরামের ভণিতায় প্রচলিত রয়েছে দেখতে পাই। তার কারণ কৃত্তিবাসী রামায়ণের মতো মুদ্রিত কাশীদাসী মহাভারতেও কবির রচনার প্রামাণিক পরিচয় রক্ষিত হয় নি। আর দুঃখের কথা, কাশীরাম সম্বন্ধে উল্লেখ্য গবেষণাও এ-পর্যন্ত বিশেষ হয় নি। তবু অ-নির্ভরযোগ্য রচনা-প্রবাহের মধ্যেও একটি ঐতিহাসিক তথ্য অ-তর্কিত রয়েছে। বাংলা মহাভারত রচনার সকল প্রয়াসের বিচিত্রতা একটি মাত্র ঐক্যের সূত্রে বাঁধা; আর কাশীরাম দাস ছিলেন সেই এক এবং অভিন্ন কাব্যাদর্শের প্রাণকেন্দ্র। মধুসূদনের কবিতা এই ঐতিহাসিক সত্যকেই ঘোষণা করেছে :—

"মহাভারতের কথা অমৃত সমান।
হে কাশী! কবীশ দলে তুমি পুণ্যবান।।"

অনুমান করা হয়েছে,—১৬০২-০৩ খ্রিস্টাব্দে কাশীদাসী মহাভারতের আদি পর্ব রচনা শেষ হয়; একটি পুথিতে বিরাটপর্ব রচনার সমাপ্তি-তারিখ পাওয়া গেছে—১৬০৪-০৫ খ্রিস্টাব্দ।

আগে বলেছি, কাশীরামের ভ্রাতুষ্পুত্র নন্দরাম খুল্লতাতের অপূর্ণ কাব্য সম্পূর্ণ করার গৌরব দাবি করেছেন। তাছাড়া দ্বৈপায়ন দাস নামে কবির এক পুত্রও ক্ষুদ্র একখানি ভারত-কাব্য লিখেছিলেন। তাঁর সংক্ষিপ্ত রচনার উল্লেখ্য কোনো কাব্যগুণ ছিল না। কেবল পিতৃ-ঐতিহ্যের গৌরব সম্বন্ধে কবি অতি-সচেতন ছিলেন। তাই ভণিতায় বারে বরেই পিতার নাম স্মরণ করেছেন নানা রকমে! —

"কাশীর নন্দন কহে রচিয়া পয়ার।
অবহেলে শুনেযেন সকল সংসার।।"

নন্দরাম দাস ও দ্বৈপায়ন দাস

"দ্বৈপায়ন দাসে বলে কাশীর নন্দন।
এতদূরে পাণ্ডবের স্বর্গে আরোহণ।।"

এর থেকে প্রমাণিত হয়,—কাশীরাম তাঁর জীবৎকালে এবং তার অব্যবহিত পরেই অতুল্য কবি-কীর্তির অধিকারী হয়েছিলেন।

নন্দরামের পিতার নাম ছিল নারায়ণ। তাঁর ভণিতায় দ্রোণ ও কর্ণপর্বের পুথি পাওয়া গেছে।

আপরাপর কাব্য

রামায়ণ কাব্যের মতো একাধিক বাংলা মহাভারতের রচনা-কর্মেও পৃষ্ঠপোষকতা করেছিলেন কোচবিহরের রাজন্যগণ। এই সব প্রয়াসের মধ্যে রাজা ধীরেন্দ্রনারায়ণের পৃষ্ঠপোষণে লেখা গোবিন্দ কবিশেখরের কিরাতপর্ব, আর প্রাণনারায়ণের রাজ্যকালে লেখা দ্বিজ শ্রীনাথের মহাভারত উল্লেখ্য। দুখানি কাব্যই সপ্তদশ শতকের রচনা।

অষ্টাদশ শতকের বাংলা মহাভারতের মধ্যে রাজেন্দ্র সেনের কাব্যের রচনারম্ভে কিছু অভিনবতা লক্ষিত হয়। রাজেন্দ্রের মূল কাব্যে শকুন্তলা-উপাখ্যানই বিশদভাবে বর্ণিত হয়েছে।

## ৩। ভাগবতের অনুবাদ ও কৃষ্ণলীলা কাব্য

চৈতন্যোত্তর বাংলা সাহিত্যে রামায়ণ ও মহাভারত কাব্যের তুলনায় উল্লেখযোগ্য ভাগবত-অনুবাদের পরিমাণ কম ছিল। মহাপ্রভুর জীবনাচরণ এবং বৈষ্ণব ভাব-বিশ্বাসের কল্যাণে ভাগবতের মধুর-রস-বহ বৃন্দাবন-লীলাংশই কেবল বিশেষ ভক্তি ও জন-প্রীতির আকর হয়েছিল। এই সব লীলাকথাই আবার বৈষ্ণব পদাবলির বিভিন্ন পালাগানে গীতি-রসঘন রূপ পেয়েছে। বস্তুত, সে-যুগের প্রতিভাধর শ্রেষ্ঠ কবিরা প্রায় সকলেই পদ-সংগীত রচনায় প্রবর্তিত হয়েছিলেন। এমন অবস্থায়, ঐ ভাগবত-কথারই বৃন্দাবনলীলা নিয়ে যাঁরা আখ্যায়িকা-কাব্য লিখলেন, কবি হিশেবে তাঁরা অপেক্ষাকৃত দুর্বল ছিলেন বলেও বটে, আবার গীতের উচ্ছ্বাস বিবরণাত্মক রচনায় স্তিমিত হয়েছিল বলেও বটে, সংস্কৃত রচনার মূলানুবাদ করে তাঁরা দক্ষতা দেখাতে পারেন নি। ফলে, সূক্ষ্ম বয়ন-কর্মের তুলনায় কাহিনীর বিচিত্রতা রচনার দিকেই তাঁদের ঝোঁক ছিল বেশি। এই চেষ্টায় অর্বাচীন পুরাণাদি থেকে যেমন রাধাকৃষ্ণের লীলা-মধুর গল্প সংগ্রহ করা হয়েছে, তেমনি নিছক লোককাব্যের দানলীলা নৌকালীলা প্রভৃতি উপাখ্যানেরও রয়েছে দীর্ঘ উপস্থাপনা। অথচ, মূল ভাগবতে ঐ সব প্রেম কাহিনী ছিল না; কেবল তাই নয়, রাধার নাম পর্যন্ত সেখানে উল্লিখিত হয় নি। অতএব, ভাগবত-অনুবাদের নামে চৈতন্যোত্তর বাংলা সাহিত্যে যে-সব কাব্য রচিত হয়ছে, তার প্রায় সব কয়খানিতেই মূল ভাগবত-কথার চেয়ে অর্বাচীন পুরাণ ও লোক-সংগীতের বিমিশ্রতায় গড়া মধুর-রসাস্বাদনের আকাঙ্ক্ষাই প্রধান হয়েছ। এতে ভাগবত-পুরাণকথার চেয়ে চৈতন্যলীলা-মাধুর্যের প্রতি যুগ-মানসের অতি-প্রবণতাই প্রমাণিত হয়।

চৈতন্যোত্তর ভাগবত কাব্য

মহাপ্রভুর সমকালে যে একমাত্র কবি মূল ভাগবতের নিষ্ঠাপূর্ণ অনুবাদ করেছিলেন, তিনি রঘুনাথ ভাগবতাচার্য। 'ভাগবতাচার্য' উপাধিটি কবির জীবনে চৈতন্য-কৃপার দান। গৌড় থেকে নীলাচলে ফিরে যাবার পথে মহাপ্রভু কবির কলকাতা বরাহনগরের বাড়িতে অবস্থান করেন। রঘুনাথ তাঁকে তখন মূল সংস্কৃত ভাগবত পাঠ করে শুনিয়েছিলেন। তাই শুনে, 'চৈতন্য ভাগবত' বলেছেন,—

রঘুনাথ ভাগবতাচার্য

"প্রভু বোলে ভাগবত এ মত পড়িতে,
কভু নাহি শুনি আর কাহারো মুখেতে।।
এতেকে তোমার নাম ভাগবতাচার্য।
ইহা বই আর কোন না করিহ কার্য।।"

আগাগোড়া কাব্যের ভণিতায় কবি এই উপাধি বহুমান্য শিরোভূষণের মতো ব্যবহার করেছেন। তাতে বোঝা যায়, গৌড় থেকে মহাপ্রভুর পুরীতে ফিরে যাবার পরে ভাগবতাচার্যের কাব্য রচনা আরম্ভ হয়।

গ্রন্থ রচনার প্রসঙ্গ বিবৃত করে কবি বলেছিলেন,—"মহভাগবতে না কহিব অন্য কথা।" এই প্রতিশ্রুতি তিনি আগাগোড়া দৃঢ়তার সঙ্গে রক্ষা করেছেন। রঘুনাথ তাঁর কাব্যের নাম দিয়েছিলেন 'কৃষ্ণপ্রেম তরঙ্গিণী'। তাহলেও তাতে মূল ভাগবতের পুরো বারোটি স্কন্ধেরই মোটামুটি অনুবাদ রয়েছে। সংস্কৃত কাব্যের হুবহু আক্ষরিক অনুবাদই কেবল করেন নি তিনি, আসলে প্রতিটি স্কন্ধের বিষয়-সার একত্র করে তাকে গল্পের পর গল্পে সাজিয়েছেন নিজের ইচ্ছামতো। বর্ণনা ও প্রকাশভঙ্গিতে স্বাধীনতার পরিচয় স্পষ্ট। তাহলেও রঘুনাথ ছিলেন পরম ভক্ত এবং পণ্ডিত ; আর এই কারণেই, তাঁর নিজস্ব প্রকাশ-শৈলীতেও মূল ভাগবতের ভাব-পরিবেশকে তিনি ক্ষুণ্ণ হতে দেন নি।

রঘুনাথের শ্রেষ্ঠ কীর্তি ভাগবতের শ্লোক-এর মৌলিক ব্যাখ্যার মাধ্যমে মহাপ্রভুকে কৃষ্ণাবতার রূপে প্রতিষ্ঠিত করবার প্রথম প্রয়াস। এ-সম্পর্কে তাঁর বিচার ছিল আগাগোড়া যুক্তি-প্রমাণ দ্বারা সমর্থিত। কলিতে গৌরাবতার-বাদ প্রতিষ্ঠার গৌরব জীব গোস্বামীর ওপরে অর্পিত হয়েছে। কিন্তু রঘুনাথ ছিলেন এই পথের প্রথম পথিকৃৎ।

প্রখ্যাত বৈষ্ণব-শিরোমণি গদাধর পণ্ডিতের শিষ্য ছিলেন তিনি।

রঘুনাথ দাসের 'কৃষ্ণপ্রেম তরঙ্গিণী'র পরেই উল্লেখ্য দ্বিজমাধবের লেখা 'শ্রীকৃষ্ণমঙ্গল'। কাব্যটি সম্ভবত 'একাব্বর শাহে'র রাজত্বকালে রচিত হয়েছিল। মনে করা হয়, সপ্তগ্রামে কবির জন্ম হয়েছিল; তাঁর বংশধরদের পরিচয় পরে সংগৃহীত হয়েছিল তদানীন্তন ময়মনসিংহ জেলায়।

দ্বিজমাধব

এই কাব্যেই চৈতন্যোত্তর ভাগবত অনুবাদ-কাব্যের সকল বৈশিষ্ট্য স্পষ্ট হয়েছে; মূলানুবাদের প্রতি কবিমনের নিষ্ঠা এখানেই স্পষ্টত শিথিল হয়ে পড়েছে; সেই সঙ্গে বিচিত্র সূত্র থেকে অভিনব কাহিনী আহরণের আকাঙ্ক্ষাও হয়েছে প্রবল।

কবি দ্বিজমাধবের ব্যক্তি-পরিচয় নিয়ে মতভেদ রয়েছে। কেউ বলেছেন,—ইনি বিষ্ণুপ্রিয়ার সহোদর ছিলেন ; আবার কারো মতে ইনি ছিলেন তাঁর খুল্লতাতপুত্র। মৈমনসিংহের যশোদল গ্রামে রাঢ় বন্দ্যোপাধ্যায় গোস্বামীরাও কবির উত্তরাধিকার দাবি করেন। মনে হয়, মাধব বিষ্ণুপ্রিয়ার সহোদর অন্তত ছিলেন না।

কবি বলেছেন, 'কৃষ্ণ-চৈতন্য'র স্বপ্নাদেশ পেয়েই তিনি কাব্য রচনা করেছেন। তাঁর উদ্দেশ্য ছিল 'ভাগবত সংস্কৃত'-কে 'লোক ভাষা'-রূপে বর্ণনা করে তাকে সর্বজনের বোধগম্য করে তোলা। কবি কিন্তু ইচ্ছা করেই এই প্রতিশ্রুতি রক্ষা করেন নি। ভাগবত ছাড়াও তাঁর রচনায় মহাভারত, হরিবংশ, বিষ্ণুপুরাণ ইত্যাদি সংস্কৃত গ্রন্থ থেকে অজস্র কাহিনী যথা-ইচ্ছা গৃহীত হয়েছে। অন্যদিকে দানলীলা, নৌকালীলা ইত্যাদি লোক-কথার বর্ণনাতেও কবির উৎসাহ ছিল সমতুল। আগাগোড়া কাব্য-কাহিনীতে একচ্ছত্র নায়িকার ভূমিকা পেয়েছেন রাধা, যে রাধার নামও নেই ভাগবতে। এ-দিক থেকে ভাগবত ঐতিহ্যের চেয়ে চৈতন্য-প্রেমের জীবন-বাণীর

দ্বারাই কবি সবিশেষ প্রভাবিত হয়েছিলেন। তাঁর 'রাগানুগ' কবি-প্রাণ, বস্তুত, রাধাকৃষ্ণের অন্তরঙ্গ প্রেম-লীলারসের আবেশে আকৃষ্ট হয়েছিল। স্থানে স্থানে ভাবের উচ্ছল আকৃতি সংগীতের আকার পেয়েছে। কবি সে-সব জায়গায় উপযুক্ত সুর-লয়েরও নির্দেশ দিয়েছেন। ফলে ভগবতের নিষ্ঠাপূর্ণ অনুবাদের চেয়ে চৈতন্য ভক্তি-প্রনোদিত প্রেম-গীতিকা রূপেই দ্বিজমাধবের কাব্য যোগ্য মর্যাদা পেয়েছে। কাব্য-বর্ণনায় মহাপ্রভুকে ইনি স্পষ্ট ভাষায় কৃষ্ণাবতার বলে ঘোষণা করেছেন।

এঁর কাব্য চৈতন্য-সমকালে, কিন্তু রঘুনাথদাসের 'কৃষ্ণপ্রেম তরঙ্গিণী'র পরে, রচিত হয়েছিল বলে মনে করবার কারণ আছে।

কৃষ্ণদাসের কৃষ্ণমঙ্গল

কবি কৃষ্ণদাসের 'শ্রীকৃষ্ণমঙ্গল'-ও দ্বিজমাধবের কাব্যাদর্শ অনুসরণ করেছিল। অর্থাৎ, অল্প পরিমাণ ভাগবত-কথার সঙ্গে হরিবংশ প্রভৃতি পুরাণ এবং নৌকাখণ্ডাদি লৌকিক উপাখ্যান মিলিয়ে 'কৃষ্ণমঙ্গল'-এর বিচিত্রতাপূর্ণ কাহিনী গড়ে উঠেছিল। তাছাড়া মধুর রসাবেশের প্রতিই এই কবির আগ্রহ ছিল সমধিক। তাঁর পিতার নাম ছিল যাদব, মা ছিলেন পদ্মাবতী। বাড়ি ছিল তাঁদের গঙ্গার পশ্চিম পারে। কাব্য-রচনাকাল ষোড়শ শতকের একেবারে শেষ, অথবা সপ্তদশ শতকের একেবারে শুরুতে।

দৈবকীনন্দন সিংহ

ষোড়শ শতকের আর একজন সুখ্যাত কবি ছিলেন কবিশেখর দৈবকীনন্দন সিংহ। তাঁর পিতার নাম ছিল চতুর্ভুজ—মা ছিলেন হীরাবতী বা হারাবতী। কবি নিজে লিখেছেন,—

"আর একখানি দোষ না লবে আমার।
পুরাণের অতিরিক্ত লিখিব অপার।।"

দৈবকীনন্দনের আগা গোড়া কাব্যটি এই উক্তিরই যেন সার্থক রূপায়ণ। আর এই রচনা-কর্মে পাণ্ডিত্যের চেয়ে চৈতন্য-অনুরক্তিময় ভাবাতিশয্যই কবির মনকে চালিত করেছে বেশি। দৈবকীনন্দনের রচনায় সহজ-কুশলতা হৃদয়স্পর্শী হয়েছে।

ড. সুকুমার সেন মনে করেছেন, এই কবিশেখর দৈবকীনন্দনই ছিলেন বৈষ্ণব পদাবলি-খ্যাত 'বাঙালি বিদ্যাপতি'। রায়শেখর, কবিশেখর ইত্যাদি ভণিতায় এই বাঙালি বিদ্যাপতির অসংখ্য পদ রয়েছে। অবশ্য পদকর্তা কবিশেখর এবং কবিশেখর দৈবকীনন্দনের অভিন্নত্ব সম্বন্ধে পণ্ডিত মহলে মতভেদ রয়েছে। দৈবকীনন্দনের অনুবাদ গ্রন্থের নাম গোপাল পাঁচালি'। এর আগে তিনি সংস্কৃত ভাষায় দুখানি, এবং বাংলা ভাষায় আরো একখানি, গ্রন্থ রচনা করেছিলেন। সংস্কৃত রচনা দুটি হচ্ছে— 'গোপীনাথ বিজয়' নাটক এবং 'গোপাল চরিত' মহাকাব্য। তাঁর প্রথম রচিত বাংলা কাব্যের নাম ছিল 'গোপালের কীর্তনামৃত'।

শ্যামাদাস

'দুঃখী' শ্যামদাসের 'গোবিন্দমঙ্গল' কাব্য রচনার কাল নিয়ে পণ্ডিত মহলে মতভেদ রয়েছে। কেউ মনে করেছেন, কবি অষ্টাদশ শতকে আবির্ভূত হয়েছিলেন, আবার কারো কারো মতে তিনি ছিলেন সপ্তদশ শতকের লোক। ড. সুকুমার সেন কবিকে ষোড়শ শতাব্দীতে স্থাপিত করেছেন। তাঁর মতে কবির পিতা এবং মহাভারত-বিখ্যাত কবি কাশীরাম দাসের খুল্লপিতামহ শ্রীমুখ ছিলেন অভিন্ন ব্যক্তি। কবির মা'র নাম ছিল ভবানী , মেদিনীপুর জেলায় এঁদের বাসভূমি ছিল বলে মনে করা হয়েছে। শ্যামদাসের কাব্যে লৌকিক উপাখ্যানের প্রভাবই বেশি। মঙ্গলকাব্যের আদর্শে লেখা 'রাধার বারমাস্যা' যেমন অভিনব, তেমনি করুণ। রচনার বিষয় ও শৈলীতে অর্বাচীনতার লক্ষণ কবির প্রাচীনতা সম্পর্কে সন্দেহ জাগায়।

কাশীরাম দাসের অগ্রজ কৃষ্ণদাসের কাব্যের নাম ছিল 'শ্রীকৃষ্ণবিলাস'; রচনাকাল সম্ভবত সপ্তদশ শতকের প্রথম বা দ্বিতীয় বছর। কাশীরামের প্রসঙ্গে এঁর ব্যক্তি-পরিচয় উদ্ধৃত হয়েছে। কাব্যের বৈশিষ্ট্য তেমন কিছু নেই। কবি বারে বারে তাঁর কাব্যকে 'ভাগবত সার' নামে অভিহিত করেছেন। কিন্তু গল্পাংশে ভাগবতের বহির্ভূত কাহিনীর বর্ণনাই বরং বেশি।

*কৃষ্ণদাসের শ্রীকৃষ্ণবিলাস*

অভিরাম দাস তাঁর 'শ্রীকৃষ্ণমঙ্গল' লিখেছিলেন সপ্তদশ শতকে। এতে গল্পের বিচিত্রতা রয়েছে ; কিন্তু লৌকিক রাধাকৃষ্ণ কাহিনীর ব্যবহার সংক্ষিপ্ত। ইনি শ্রীচৈতন্যকে বন্দনা করে কাব্যারম্ভ করেছেন।

অভিরামদাস

'হরিবংশ' কাব্যের কবি ভবানন্দ সম্ভবত শ্রীহট্টবাসী ছিলেন। সংস্কৃত হরিবংশ পুরাণের সঙ্গে এঁর রচনার কোনো যোগ নেই। প্রধানত রাধাকৃষ্ণের গ্রামীণ কাহিনীকেই কবি রূপ দিয়েছেন। দানলীলা, নৌকালীলাদি-ই ভবানন্দের মুখ্য বর্ণিতব্য বিষয়। ইনি সপ্তদশ শতকের কবি ছিলেন।

ভবানন্দ

দ্বিজ পরশুরামের 'কৃষ্ণমঙ্গল' ঐতিহাসিক খ্যাতি পেয়েছে আবিষ্কর্তার গৌরবে। এই কাব্যের একখানি আগাগোড়া সম্পূর্ণ পুথি সংগ্রহ করেন দেশবন্ধু চিত্তরঞ্জন। কাব্যের বিষয় ছিল দানলীলা, নৌকালীলাদি। কবি বীরভূমবাসী ছিলেন বলে মনে হয়।

দ্বিজ পরশুরাম

ষোড়শ শতকের পরে ভাগবত-অনুবাদ আখ্যাযুক্ত কাব্যে মূল ভাগবতের প্রভাব ক্রমশ স্তিমিত হয়ে এসেছে। আরো পরে সপ্তদশ শতকের মাঝামাঝি থেকে অর্বাচীন পুরাণ-কথা, এবং ততোধিক, লোক-কাব্যের গল্প-বিচিত্রতা এই সব রচনাপ্রবাহে অভিনব কৌতুক সৃষ্টি করেছে। আগে বলেছি, বাংলা সাহিত্যের দিকে দিকে এই কৌশল-শিথিল লঘুতার সূচনা দেখা দেয় চৈতন্য-প্রভাব বিনষ্টির সময়ে। অষ্টাদশ শতকের অনুবাদ কাব্যে এই বিনষ্টি-লক্ষণ স্ফুটতর হয়েছে।

অপরাপর রচনা

বলরাম দাসের 'শ্রীকৃষ্ণলীলামৃত' কাব্যে ভাগবত-প্রসঙ্গ দুর্লভ। অতি অর্বাচীন ব্রহ্মবৈবর্ত পুরাণের গল্পাধারে লৌকিক দেহাসক্তিপূর্ণ সহজিয়া রসের পরিবেশন করেছেন কবি। কাব্যের রচনাকাল ১৭০২-০৩ খ্রিস্টাব্দ বলে অনুমিত হয়েছে।

বৈষ্ণব প্রসঙ্গের আধারে দেহ-রসাসক্ত নূতন সহজিয়া সাহিত্য প্রবাহের মধ্যে প্রধানভাবে উল্লেখ্য চণ্ডীদাসের নামে প্রচলিত 'দেহ কড়চা' এবং 'চৈতন্যরূপ প্রাপ্তি' ইত্যাদি গ্রন্থ। বাংলা সাহিত্যের ঊষা-যুগে সহজিয়া দেহ-সাধনার শ্রেষ্ঠ কাব্যরূপ 'চর্যাপদ'। চৈতন্য-পূর্ব মধ্যযুগে 'শ্রীকৃষ্ণকীর্তন' অতুল্য সহজিয়া কাব্যকীর্তি। কিন্তু আগে বলেছি, চৈতন্য-মহিমার শ্রেষ্ঠ মূল্য, প্রেম-সাধনার জগতে দেহ-বিবিক্ততার আদর্শ সৃষ্টিতে। ফলে, চৈতন্যোত্তর বৈষ্ণব সাহিত্যই নয় কেবল, প্রায় সকল সাহিত্যই 'কাম-গন্ধে'র প্রাচুর্যহীন পরিস্রুত প্রেম-রসে ভরপুর। কিন্তু চৈতন্য-ভাবশিথিলতার সঙ্গে বাংলাদেশে আবার দেহাসক্তি জমে উঠেছে প্রেম-ভাবনাকে ছাপিয়ে। ফলে, উচ্চ-নীচ উভয় সমাজেই শৃঙ্গারান্ধতা প্রবল হয়েছে; সমাজের অপেক্ষাকৃত নিচু স্তরে, বিশেষ করে লোকসাহিত্যের আকারে, সেই অন্ধ দেহাসক্তি প্রকাশ পেয়েছে সহজিয়া কবিকর্মের মাধ্যমে। বলা বাহুল্য, চৈতন্য-ভাবৈতিহ্যের বিনষ্টি-যুগে জাত এই সাহিত্যের রচনা বিখ্যাত বৈষ্ণব-কবি চণ্ডীদাসের দ্বারা হয়নি। ইনি নব-রসের রসিক 'নবীন' চণ্ডীদাস। বৈষ্ণব কাব্যে বৈষ্ণব ভাবানুভূতির ঐতিহাসিক পরিসমাপ্তি ঘটেছে এঁদের নূতন রচনা-প্রবাহে।

ইতিহাসের পরিসমাপ্তি

## একাদশ অধ্যায়
## চৈতন্য-উত্তর মঙ্গলকাব্য

বাংলা সাহিত্যের অন্যান্য শাখার মতো চৈতন্য-উত্তর মঙ্গলকাব্যও মহাপ্রভুর জীবন-ভাবনার দ্বারা প্রভাবিত হয়েছিল। আগে দেখেছি, মঙ্গলকাব্যের উদ্ভব ঘটেছিল সাম্প্রদায়িক উদ্দেশ্যকে কেন্দ্র করে। সেখানে বিভিন্ন লোক-দেবতাদির মধ্যে রেষারেষির ভাবটাই ছিল প্রধান। কিন্তু মহাপ্রভুর অহেতুক প্রেমসাধনার সামাজিক প্রভাবসূত্রে মঙ্গলসাহিত্যে, এবং বিভিন্ন সম্প্রদায়ের মধ্যে, সহজ সহনশীলতা ক্রমশ আন্তরিক প্রীতি-ভক্তিতে পরিণত হয়েছিল। প্রথম যুগের মঙ্গলকাব্যে, এমন কি মনসামঙ্গলেরও অনেক কাব্যে, দেবতার অমিতচারী শক্তির সামনে মানুষকে নিতান্ত অসহায়, কৃপাভিক্ষু রূপে চিত্রিত করা হয়েছে। কিন্তু চৈতন্য-উত্তর যুগে মানুষ তার মানবিক শক্তি ও সাহসের বলে মনে মনে অজেয় হয়ে উঠেছে, দেবতার হাতে অকারণ লাঞ্ছনা তার প্রতিরোধে[illegible] শিথিল হ[illegible]য়েছে। ফল কথা, সাম্প্রদায়িক উদ্দেশ্যে কল্পিত মঙ্গলসাহিত্য চৈতন্য-চেতনার ভাবস্পর্শে নূতন মানবিক আবেদনে পরিপূর্ণ হয়ে উঠেছে। সেই একই মনসা, চণ্ডী এবং ধর্মমঙ্গল সাহিত্যে অতঃপর এই যুগ-স্বভাবের সাধারণ শিল্প-প্রকাশই লক্ষ করব।

চৈতন্যোত্তর মঙ্গল-কাব্যের বিশিষ্টতা

### ১। চৈতন্যোত্তর মনসামঙ্গল

চৈতন্যোত্তর মনসামঙ্গল কাব্যের প্রথম উল্লেখ্য কবি ষষ্ঠীবর দত্ত। এঁর বাড়ি ছিল শ্রীহট্টের গয়গড় গ্রামে ; কবি ছিলেন জাতিতে বৈদ্য। তাঁর একটি মাত্র মেয়ে ছিল; ছেলে ছিল না একটিও। মহাভারত রচয়িতা ষষ্ঠীবর সেনের সঙ্গে এক সময়ে এঁকে ভুল করে অভিন্ন কবি মনে করা হয়েছিল। আসলে এঁরা দুই পৃথক কবি।

ষষ্ঠীবর দত্ত

ষষ্ঠীবরের পরেই মনসামঙ্গলের উল্লেখ্য কবি ছিলেন বংশীদাস। চৈতন্যোত্তর মনসামঙ্গলের শ্রেষ্ঠ কবিও ইনি। আবার মৈমনসিংহের রামায়ণ-কবি, 'মহিলা কৃত্তিবাস', চন্দ্রাবতী ছিলেন এঁরই কন্যা। পিতৃ পরিচয় দিয়ে চন্দ্রাবতী বলেছেন,—

বংশীদাস

"ধারা স্রোতে ফুলেশ্বরী নদী বয়ে যায়।
বসতি যাদবানন্দ করেন তথায়।।
ভট্টাচার্য বংশে জন্ম অঞ্জনা ঘরণী।
বাঁশের পালাব ঘরে ছনের ছাউনি।।
ঘট বসাইয়া সদা পূজে মনসায়।
কোপ করি সেই হেতু লক্ষ্মী ছাড়ি যায়।।
দ্বিজ বংশী পুত্র হইলা মনসার বরে।
ভাসান গাহিয়া যিনি বিখ্যাত সংসারে।।"

বংশীদাস তাঁর পিতার চেয়েও দরিদ্র ছিলেন, অধিকতর মনসা-প্রীতির জন্যই কি না কে জানে। পিতার দারিদ্র্য চিত্রিত করে চন্দ্রাবতী লিখেছিলেন,—

"ঘরে নাই ধান চাল, চালে নাই ছানি।
আকর ভেদিয়া পড়ে উচ্ছিলার পানি।।"

কেবল মনসামঙ্গল রচনা নয়, আসরে তা গান করাই ছিল বংশীদাসের প্রধান জীবিকা।

কবি-পরিচয়

চৈতন্যধর্মের প্রবর্তনায় দেবনাম কীর্তনের রীতি সারা বাংলাদেশে বিশেষ ভাবে প্রচলিত হয়েছিল। কেবল 'হরিনাম' নয়. সেই সঙ্গে রামায়ণ, মহাভারত, এমন কি মঙ্গলকাব্যসমূহও আসরে গীত হত। মনসামঙ্গলের এইরূপ কীর্তনই ছিল দ্বিজবংশীর পেশা।

রস-সৃষ্টির ক্ষেত্রে তাঁর লেখনী পরিমিতিবোধের দ্বারা সহজে নিয়মিত হয়েছিল। তাই তাঁর রচনার সুষমা ছিল স্বতোভাস্বর। দ্বিজবংশীর কণ্ঠও ছিল মধুস্বাদী। এ-বিষয়ে বিস্ময়কর লোক-প্রবাদ রয়েছে। এব বার 'মনসার ভাসান' গাইতে যাওয়ার পথে বর্ষার জল-থইথই হাওরে ভয়ানক দস্যু কেনারামের হাতে ধরা পড়েছিলেন কবি। মৃত্যুর আগে ডাকাতের কাছে তিনি শেষবারের মতো ভাসান গাইবার সুযোগ প্রার্থনা করেন। সেই অন্তিম পরিবেশে কবিকণ্ঠে উৎসারিত বেহুলার বেদনা-সংগীত দস্যুর চিত্তকেও বিগলিত করে তুলেছিল; হাত থেকে তাব তরবারি খসে পড়ে, চোখে ঝরেছিল জল। বাকি জীবন কেনারাম নাকি কবির দলের সেবক হয়ে অতিবাহিত করে।

বংশীদাসের লেখা বেহুলার ব্যথার্তির একটি ছবি :—

"নিরখি নিরখি কান্দে চন্দ্রমুখী,
বসি ত্রিবেণীর ঘাটে।
ত্রিবেণীর চর দেখি লাগে ডর
ঠেকিল ঘোর সংকটে।
চান্দর কোঙর প্রভু লক্ষ্মীধর,
দেহ হে উত্তর মোরে।
আমি অভাগিনী কিছুই না জানি,
ভাসিলু একা সাগরে।।"

কবি-স্বভাব

দ্বিজবংশী সপ্তদশ শতকের কবি ছিলেন।

পশ্চিমবঙ্গের কবিদের মধ্যে শ্রেষ্ঠ মনসামঙ্গল কাব্য রচনার গৌরব ছিল কেতকাদাস ক্ষেমানন্দের। পূর্বাঞ্চলের তুলনায় পশ্চিম বাংলায় মনসামঙ্গল রচনার তৎপরতা কম ছিল। তাব

কেতকাদাস-ক্ষেমানন্দ

পেছনে কারণও ছিল বলে মনে করা হয়। পূর্ববঙ্গের মতো পশ্চিমবঙ্গ অত জলাকীর্ণ নয় ; সর্প-ভীতিও পূর্ববঙ্গের মতো এ অঞ্চলে তত প্রবল ছিল না। সে যাই হোক, ক্ষেমানন্দের কবি-কর্ম এ অঞ্চলে উল্লেখ্য জনপ্রিয়তা পেয়েছিল। গ্রন্থ-রচনার কারণ সম্বন্ধে কবি কৌতুককর কাহিনী বলেছেন :— তাঁর মূল বাড়ি নাকি ছিল বর্ধমান জেলার কাঁদড়া গ্রামে। নানা অশান্তির দরুন তাঁকে দেশ ছাড়তে হয়; তাতে বাল্যশিক্ষারও বিভ্রাট ঘটে। অবশেষে রাজা বিষ্ণুদাসের ভাই ভারামল্লের কাছে তিনখানি গ্রাম তিনি দান হিশেবে লাভ করেন। সেখানেই এক সন্ধ্যায় খড়বনে মুচিনী-বেশে মনসা তাঁকে দেখা দেন, এবং কাব্য-রচনায় প্রবুদ্ধ করেন। কবির নির্দেশ অনুসারে এই ঘটনার সময় ১৬৩৮-৩৯ খ্রিস্টাব্দ ; তাঁর গ্রন্থ রচনার সমাপ্তির কাল স্বভাবতই আরো কিছু পরে । মনসাকে কবি বারে বারে 'কেতকা' নামে অভিহিত করেছেন,—"কেয়াপাতে জন্ম লৈলা কেতুকা সুন্দরী।" তাই নিজেও আত্মপরিচয় দিয়েছেন কেতকাদাস বলে।

কেতকাদাস ক্ষেমানন্দের প্রধান বৈশিষ্ট্য তাঁর পরিবেশ-সচেতনতা ও ব্যাপক কৌতূহল। বেহুলার স্বর্গ-যাত্রার পথ বর্ণনা করে ২২টি ঘাটের নাম দিয়েছেন কবি ; তার মধ্যে চৌদ্দটি এখনও রয়েছে,—দামোদর, বাঁকা নদী ও বেহুলা নদীর দুই তীরে। মধ্য যুগের বাঙালির পক্ষে এই ভৌগোলিক জ্ঞান অনেকটাই বিস্ময়কর। দেব-সভায় বেহুলার নৃত্যের প্রসঙ্গে কবি প্রাচীন নটীনৃত্যের একটি সুন্দর চিত্র অঙ্কন করেছেন। তাঁর রচনায় চণ্ডীমঙ্গলের কবি মুকুন্দরাম চক্রবর্তীর রচনার প্রভাবও যথেষ্ট।

ক্ষেমানন্দ

ক্ষেমানন্দ নামে আর একজন কবির মনসামঙ্গলের পুথি পাওয়া গেছে মানভূম অঞ্চলে। তাতে ঐ অঞ্চলের ভাষার ছাপও রয়েছে। কাব্যটি নিতান্ত ক্ষুদ্র, রচনাগুণও উল্লেখ্য নয়।

কবি সীতাদাস

সীতারাম নামে পশ্চিমবঙ্গের আর একজন কবি মনসামঙ্গল লিখে আসলে রাঢ়ের দেবতা ধর্মঠাকুরের জয়গান করেছেন। সীতারাম ধর্মমঙ্গলের কবি রূপেও পরিচিত। মনসামঙ্গলে তিনি মনসাকে দিয়ে ধর্মের পূজা করিয়েছেন।

জীবন মৈত্র

বগুড়া জেলার কবি জীবন মৈত্র তাঁর রচনায় প্রচলিত মনসা-কাহিনীর সঙ্গে মহাভারত এবং অন্যান্য পুরাণের সর্প পূজার উপাখ্যান যুক্ত করে গল্পের বিচিত্রতা সম্পাদন করেছেন। কবির পিতার নাম ছিল অনন্ত মৈত্র ; মা ছিলেন স্বর্ণমালা। নাটোরের রানী ভবানীর ছেলে রামকৃষ্ণের প্রজা ছিলেন এই কবি ; জনসাধারণের কাছে তাঁর পরিচয় ছিল 'পাগলা জীবন' নামে। চৈতন্য-চেতনার বিনষ্টি কালে বাংলা সাহিত্যের বিভিন্ন স্তরে বিচিত্রতা ও অভিনবতার যে আকর্ষণ দেখা দিয়েছিল, মনসামঙ্গলের ইতিহাসে জীবন মৈত্রের কাব্য তার উৎকৃষ্ট নির্দশন।

## ২। চণ্ডীমঙ্গল কাব্য

চৈতন্যোত্তর চণ্ডীমঙ্গল

চৈতন্যের পূর্ব ও পরবর্তী বাংলায় মনসামঙ্গলের রচনা চলেছিল প্রায় অবাধিত ধারায়। চণ্ডীমঙ্গলের কাব্য এবং কবি-সংখ্যা সে তুলনায় অনেক কম , যদিও শ্রেষ্ঠ মঙ্গল-কবির মর্যাদার অধিকারী চণ্ডীমঙ্গলেরই রচয়িতা একজন,— কবিকঙ্কণ মুকুন্দরাম চক্রবর্তী। একদিক থেকে মঙ্গলকাব্যের ইতিহাসে চণ্ডীমঙ্গলের ভূমিকা অনেকটা অতুল্য। অনুমান করা হয়, প্রাচীন পাঁচালি থেকেই মঙ্গলকাব্যের উৎপত্তি। অর্থাৎ তুর্কি আক্রমণের পূর্বকালেও লৌকিক মঙ্গল দেবতাদের পূজা বহুদিন থেকে লোকসমাজে প্রচলিত ছিল। সেদিনকার অর্ধ বা অল্পশিক্ষিত ভক্তগণ পাঁচালির অপূর্ণ-গঠিত কাব্যাধারে দেবতাদের বন্দনা করেছিলেন। সেই দুর্বল শিল্পকর্মকে সংস্কৃত পুরাণের আদর্শে নবরূপায়িত করে মঙ্গলকাব্যের জন্ম হয়। এই ঐতিহাসিক সম্ভাবনার কথা জানা থাকলেও প্রাচীন পাঁচালির আকৃতি ও প্রকরণগত বৈশিষ্ট্যের পরিচয় অনেকটাই দুর্লভ। অনেক দিনই তার কোনো পুথি পাওয়া যায়নি। চণ্ডীমঙ্গলের সাহিত্যে কিছু সংখ্যক উৎকৃষ্ট পাঁচালির পরিচয় আছে। এই সব কাব্য বহুলত অর্বাচীন কালের রচনা হলেও প্রাচীন পাঁচালির স্বতন্ত্র আঙ্গিকটি তাতে আভাসিত হয়েছে বলে মনে করা হয়।

চণ্ডীর পাঁচালি

দ্বিজ জনার্দনের চণ্ডী-পাঁচালি এ বিষয়ের এক উল্লেখ্য রচনা। ড. দীনেশচন্দ্র সেন জনার্দনের পাঁচালিকে প্রায় আড়াইশ' বছরের পুরানো,অর্থাৎ ষোড়শ শতকের দ্বিতীয়ার্ধের রচনা বলে অনুমান করেছিলেন। একালের পণ্ডিতেরা কাব্যটির অত প্রাচীনতার দাবি অস্বীকার করেছেন। তাহলেও পাঁচালি-কাব্যের স্বতন্ত্র রূপটি

নিঃসন্দেহে এতে ধরা পড়েছে।

অন্য পক্ষে পূর্ণাঙ্গ চণ্ডীমঙ্গল কাব্যের সফল শিল্পী হিশেবে প্রথমে উল্লেখ্য কবি দ্বিজ মাধব। দ্বিজ মাধবের কাব্যের অনেক পুথিতে কবির যে আত্মপরিচয় আছে, তাতে জানা যায়, আকবরের শাসনকালে সপ্তগ্রামের ব্রাহ্মণবংশে তাঁর জন্ম হয়েছিল; পিতার নাম ছিল পরাশর। কিন্তু এখন পণ্ডিতেরা প্রতিপন্ন করেছেন, এ পরিচয় 'শ্রীকৃষ্ণমঙ্গল' কাব্যের কবি দ্বিজ মাধবের ওপরে চেপে গেছে। সে যাই হোক, এ কথা ঠিক যে, কবির কাব্যের নাম ছিল 'সারদাচরিত'; 'মঙ্গলচণ্ডীর গীত' নামও পাওয়া গেছে।

কাব্যের রচনাকাল সম্বন্ধে কবি জানিয়েছেন,—

দ্বিজমাধব

"ইন্দু বিন্দু বাণ ধাতা শক নিয়োজিত।
দ্বিজ মাধব গায় শারদা চরিত ॥"

অর্থাৎ ১৫০১ শক,—তথা ১৫৭৯ খ্রিস্টাব্দে মাধবের 'সারদা চরিত' রচনা শেষ হয়েছিল। এই কাব্যের অধিকাংশ পুথি পূর্ববঙ্গের চট্টগ্রাম অঞ্চলে পাওয়া গেছে। মনে হয়, কবি চট্টগ্রামের বাসিন্দা ছিলেন; সেখানেই তাঁর কাব্য রচিত হয়ে থাকবে।

দ্বিজ মাধবের কবি-স্বভাবের পরিচয় দিয়ে ড দীনেশচন্দ্র লিখেছিলেন,—"ক্ষুদ্র ঘটনা, ক্ষুদ্র কথা, তুচ্ছ বিষয় লইয়া অনেক শ্রেষ্ঠ কবিত্ব বিকাশ পায়। কবি ব্যাধের ক্ষুদ্র কুটির বর্ণনা করিবেন, এস্থলে লেখনীর ছেঁড়া কাঁথা, মাংসের পসরা ও ভেরাণ্ডার থামই বর্ণনীয় বিষয়। ......

কাব্য-স্বভাব

মাধু যে কার্য হাতে লইয়াছিলেন, তাহার যোগ্য ক্ষমতা তাঁহার বেশ ছিল,—'দুলি পেলি খেলী এয়ো আইল ব্যাধ ঘরে। মৃগচর্ম পরিধান, দুর্গন্ধ শরীরে ॥' প্রভৃতি বর্ণনায় দেখা যায়, মাধু ভেরাণ্ডার থাম ধরিয়া ব্যাধের ঘরে উঁকি মারিয়া নিজে এই সকল দেখিয়াছেন ; সেখানে ব্যাধ-রূপসীগণের অর্ধাবৃত অঙ্গের দুর্গন্ধ সহ্য করিয়াও ভদ্র কবি তাহাদের গ্রাম্যরূপের ফটো তুলিয়া লইয়াছেন,—তাহা মার্জিত করিয়া সুন্দর করিতে যান নাই।"

মাধবাচার্যের কবি-প্রতিভার এর চেয়ে যথার্থ পরিচয় দান অসম্ভব। চণ্ডীমঙ্গলে, তথা মঙ্গলকাব্যের শ্রেষ্ঠ কবি মুকুন্দরাম চক্রবর্তীর সঙ্গে এঁর রচনার তুলনা করা হয়। বাস্তব জীবনকে তার ভাল-মন্দ, সম্পদ ও দীনতার সকল খুঁটিনাটি সহ এঁরা দুজনেই প্রত্যক্ষ করেছেন ; দুজনেই ছিলেন তাঁরা বাস্তবের কবি। কিন্তু মুকুন্দরাম কবিকঙ্কণের প্রতিভা ছিল প্রথম শ্রেণীর চিত্রশিল্পীর। বস্তুর স্থূল রূপকে তিনি কল্পনার রং দিয়ে সূক্ষ্ম লাবণ্যময় করেছেন, অথচ তার বাস্তব মূল্যকে আচ্ছন্ন হতে দেন নি। অন্যদিকে মাধবাচার্যের শিল্প প্রথম শ্রেণীর প্রতিবিম্ব-রচয়িতার ; তাঁর কবি-মন ছিল যেন সঠিক ফটো-তোলার এক ক্যামেরা ; বস্তুর হুবহু প্রতিরূপটি সেখানে ধৃত হয়ে আছে যথোচিত ভাষার ফ্রেম-এ। দীনেশচন্দ্রের কথাই ঠিক—মাধু-কবি তাঁর কাব্যে "গ্রাম্যরূপের ফটো তুলিয়া লইয়াছেন।"

কিন্তু কবির এই অনন্যচিত্ত বাস্তব-অনুরাগের সঙ্গে যুক্ত রয়েছে চৈতন্য-চেতনা-প্রবুদ্ধ বৈষ্ণব ভাবুকতা। মূল গল্পের বিভিন্ন পরিচ্ছেদের মুখবন্ধ হিশেবে কবি একটি-দুটি ছত্রের 'ধুয়া' রচনা

কাব্যরূপ

করেছেন। প্রত্যেকটি উপাখ্যানের মূল ভাব ঐ ধুয়ার মধ্যে আভাসে ব্যঞ্জিত। আর গল্প-ভাবের সেই কাব্যিক ব্যঞ্জনা রচনা করতে কবি রাধা-কৃষ্ণের প্রেম-কথাকে প্রায় একমাত্র অবলম্বন করেছিলেন। মূল প্রসঙ্গ থেকে বিচ্যুত না হয়েও রাধা-কৃষ্ণলীলা আস্বাদনের এই লুব্ধতা কবির চৈতন্য-নিষ্ঠার পরিচয়বহ—

"কাল ভ্রমরা, যথা মধু তথা চলি যাও
আমার সংবাদ প্রাণনাথেরে জানাও।।
সে কথা কহিবে প্রভুর ঘনাইয়া কাছে।
সুস্থির সম্ভ্রমে কেঁও লোকে শুনে পাছে।।
চরণ-কমলে শত জানাইও প্রণাম।
অবশেষে শুনাইও রাধার নিজ নাম।।"

মুকুন্দদাস

চণ্ডীমঙ্গল, তথা মঙ্গলকাব্য মাত্রেরই শ্রেষ্ঠ কবিরূপে পরিচিত কবিকঙ্কণ মুকুন্দরাম চক্রবর্তীর আবির্ভাবকাল সম্বন্ধে মতভেদ রয়েছে। মোটামুটি ষোড়শ শতকের একেবারে শেষভাগে তাঁর কাব্য রচিত হয়েছিল বলে মনে করা হয়। এছাড়া এমন কী, কবির সঠিক নামটি সম্পর্কেও এক সময়ে দ্বিতীয় ভাবনা দেখা দেয়। মুকুন্দরামের 'অভয়ামঙ্গল' কাব্যের পরিচিত প্রায় সকল পুথিতেই ভণিতাংশে যেখানেই কবির নাম আছে, সর্বত্রই সেখানে 'মুকুন্দ' দেখা যায় , মুকুন্দরাম নয়। তাই মনে করা হয়েছে, মুকুন্দই কবির নাম ছিল, 'মুকুন্দরাম' নয়। কিন্তু ওই নামই আবহমান প্রচলিত আছে; এমন কী অব্যবহিত পরবর্তী কালের একটি ধর্মমঙ্গল পুথিতেও কটাক্ষভঙ্গে ওই নামই ব্যবহৃত। এক্ষেত্রে 'মুকুন্দ' এবং 'মুকুন্দরাম' উভয় নামই গ্রাহ্য হতে বাধা নেই।

কবির নিজের জীবন-কথা তাঁর কাব্যের মানবিক আবেদনকে বহুল পরিমাণে বর্ধিত করেছে। বর্ধমানের দামুন্যা গ্রামে ছিল তাঁর পৈতৃক বাসভূমি। আকবরের রাজত্বকালে মানসিংহ যখন 'গৌড়-বঙ্গ-উৎকল-অধিপ' তখন ঐ অঞ্চলে ডিহিদার ছিলেন মামুদ সরিপ। তাঁর অত্যাচারে "ব্রাহ্মণ বৈষ্ণব" সুজনেরা অতিষ্ঠ হয়েছিলেন ; অনেককে আত্মরক্ষার জন্য দেশত্যাগ করতে হয়েছিল। ভয়-ত্রস্ত মুকুন্দ চক্রবর্তীও সপরিবারে হাঁটা-পথে পালিয়ে গিয়েছিলেন। অনেক দুঃখ-কষ্ট ও বিপদ পেরিয়ে অবশেষে কবি 'কুচট্যা নগরে' এসে উপস্থিত হন। সেখানে,—

কবি-জীবনী

"তৈল বিনা কৈলুঁ স্নান করিনু উদক পান
শিশু কাঁদে ওদনের তরে।
ক্ষুধাভয় পরিশ্রমে নিদ্রা যাই সেই ধামে
চণ্ডী দেখা দিলেন স্বপনে ।।"

স্বপ্নেই কবিকে দেবী মহামন্ত্র দান করেছিলেন, আর আদেশ করেছিলেন চণ্ডীকাব্য রচনা করতে। এর পরে তিনি মেদিনীপুরের আড়রা গ্রামে গিয়ে সেখানকার ব্রাহ্মণ জমিদার বংশে আশ্রয়লাভ করেন। সেখানেই 'রাজা' রঘুনাথ-এর সভাকবিরূপে মুকুন্দরাম তাঁর কাব্য রচনা করেন। ভণিতাংশে কবি নিজের বংশ পরিচয় দিয়েছিলেন:—

"মহামিশ্র জগন্নাথ হৃদয় মিশ্রের তাত
কবিচন্দ্র হৃদয়-নন্দন।
তাহার অনুজ ভাই, চণ্ডীর আদেশ পাই
বিরচিল শ্রীকবিকঙ্কণ।।"

অর্থাৎ, জগন্নাথ মিশ্রের পুত্র হৃদয় মিশ্র ছিলেন তাঁর পিতা ; আর কবিচন্দ্র ছিলেন 'অগ্রজ ভাই'। তাছাড়া আর এক ধরনের ভণিতা থেকে জানা যায়, —কবির এক ছেলে এবং এক মেয়ে ছিলেন---যথাক্রমে শিবরাম ও যশোদা। তাঁর পুত্রবধূর নাম ছিল চিত্রলেখা; জামাতা ছিলেন মহেশ।

মুকুন্দ-কবির ভাব-কল্পনা চৈতন্য-ভক্তিবশে অনুপ্রাণিত হয়েছিল। কাব্যারম্ভে তিনি চৈতন্য-বন্দনা করে বলেন :—

"অবনীতে অবতরি চৈতন্য রূপেতে হরি,
বন্দিব সন্ন্যাসী চূড়ামণি।
কবি স্বভাব
সঙ্গে প্রভু নিত্যানন্দ, ভুবনে আনন্দ-কন্দ
মুকতির দেখাল্য সরণি।।"

চৈতন্য-কৃপায় উদ্বোধিত মানুষের জীবন্মুক্তির অনুভব কবি-মনকে প্রভাবিত করেছিল, এবং তার ফলে মুকুন্দরামের সমগ্র কাব্যে মানুষের জীবনের বিস্তার ও বৈচিত্র্যের পরিমাপ মধ্যযুগীয় অপরাপর কাব্যের তুলনায় অসাধারণ। জীবনেব নিছক আলোকময় মুহূর্তগুলিকেই কবি একত্র করেন নি। সুখে অথবা দুঃখে, সম্পদে এবং দীনতায়, যে জীবন একান্ত পরিচিত, তাবই জীবন্ত ছবি এঁকেছেন কবিকঙ্কণ মুকুন্দরাম। কেবল কাব্য-সাহিত্যের নয়, মধ্যযুগের বাঙালি জাতির ইতিহাসেও মুকুন্দ চক্রবর্তীর 'অভয়ামঙ্গল' এক অতুল্য গ্রন্থ। কালকেতুর ব্যাধ-জীবন থেকে আরম্ভ করে তার রাজৈশ্বর্য লাভের কাহিনীটি তিনি খুটিনাটি সহ উপস্থিত করেছেন ; কিন্তু তাঁর কবি-দৃষ্টি কখনোই কোনো একক জীবনেব সীমায় বাঁধা পড়ে ছিল না। কালকেতুর নগব নির্মাণের বর্ণনা দিতে গিয়ে কবি সেকালেব বর্ণাশ্রম শাসিত হিন্দুসমাজেব একটি সম্পূর্ণ চিত্র অঙ্কন করেছেন। ইতিহাসের দিক থেকে সে জীবন-চিত্র যেমন সামগ্রিক, সাহিত্যের বিচারে তেমনি জীবন্ত। গুজরাট নগরে ব্রাহ্মণ, বৈশ্য, কায়স্থ, বণিক থেকে নব-শাখ, তৎকালীন অস্পৃশ্য হিন্দু—এমনকি মুসলমানদেরও অবস্থান, স্বভাব-ধর্ম, ও জীবিকাচরণের একটি করে স্বয়ম্পূর্ণ চিত্র তিনি গড়ে তুলেছেন। তথাকথিত অস্পৃশ্য সমাজধর্মের বিবৃতি দিয়ে মুকুন্দ লিখেছেন,—

"মৎস্য বেচে চষে চাষ বৈসে দুই জাতি দাস,
কলুরা নগবে পাতে ঘানী।
বাইতি নিবসে পুরে, নানা জাতি বাদ্য করে,
পুরে ভ্রমে মঞ্জুবী বিকিনী।।
বাগদি নিবসে পুরে, নানা অস্ত্র ধরি করে,
কাব্য-কীর্তি
দশ বিশ পাইক কবি সঙ্গে।
মাছুয়া নিবসে পুরে জাল বুনে মাছ মারে,
কোচগণ বইসে নানা রঙ্গে।।
নগর করিয়া শোভা, বসিল অনেক ধোবা,
দড়ায় শুকায় নানা বাসে।
দরজী কাপড় সীয়ে বেড়ন করিয়া জীয়ে,
গুজরাটে বৈসে একপাশে।।"..

মুসলমান সমাজের প্রতিদিনকার আচার-ব্যবহার প্রসঙ্গে কবি বলেন :—

"ফজর সময়ে উঠি বিছায়্যা লোহিত পাটি,
পাঁচ বেরি করয়ে নমাজ।
ছিলি মিলি মালা ধরে, জপে পীর পেগাম্বরে,
* * *
বড়ই দানিস-বন্দ, কাহাকেও না করে ছন্দ,
প্রাণ গেলে রোজা নাহি ছাড়ি।
ধরয়ে কম্বোজ বেশ, মাথে নাহি রাখে কেশ,
বুক আচ্ছাদিয়া রাখে দাড়ি।।"

আসল কথা, মুকুন্দ চক্রবর্তী ছিলেন মধ্যযুগের বহুদর্শী কবি। রাজনৈতিক দুর্যোগের আঘাতে তাঁকে বাস্তুত্যাগ করতে হয়েছিল। তারপর দুঃখ-দুর্ভাগ্যকে নিয়ে পথ চলেছেন তিনি দীর্ঘদিন। পরে একদিন আবার সুখের মুখও দেখেছিলেন। সুখ-দুঃখের সঙ্গে সমান মিতালি ছিল তাঁর, তাই কোনোটিকেই অতিমূল্যে ফাঁপিয়ে তোলেন নি। সুখে-দুঃখে বন্ধুর জীবনপথে নিত্যকালের বাঙালির অভিযাত্রার ঐতিহাসিক ছকটিকে যেন চিরকালের মতো রসরূপ দিয়েছেন তিনি। বাংলা সাহিত্যের প্রাচীন ঐতিহাসিক রমেশচন্দ্র দত্ত এই কবি-কর্মের পরিচয় উদ্ধার করে বলেছেন,— "Its most remarkable feature is its intense reality. Many of the incidents are super-human and miraculous, but the thoughts and feelings and sayings of his men and women are perfectly natural, recorded with a fidelty which has no parallel in the range of Bengali literature." মুকুন্দ-কবির কাব্যের এর চেয়ে সত্য পরিচয় উদ্ধার করা প্রায় অসম্ভব। কেবল কালকেতু-ফুল্লরার গল্পেই নয়, ধনপতি-খুল্লনার উপাখ্যানেও তাঁর শিল্পি-সুলভ দূরদর্শনের সঙ্গে ঐতিহাসিকোচিত বিশ্বস্ততার মিলন ঘটেছে। একটি অখণ্ড জাতির জীবন-ঐতিহ্যকে নিত্যকালের রস-লোকে প্রতিষ্ঠিত করতে পেরেছিলেন যিনি,—কবিকঙ্কণ মুকুন্দরাম বাঙালি জীবনের সেই স্মরণীয় কবি।

ইতিহাসের ফলশ্রুতি

'অভয়ামঙ্গল' নামে আর একখানি নূতন কাব্যের সন্ধান পাওয়া গেছে; নবীন কবির নাম রামদেব। অনুমান করা হয়েছে ১৫৭১ শক — তথা ১৬৪৯-৫০ খ্রিস্টাব্দে এই কাব্য রচিত হয়েছিল। এই কাব্যের কাহিনী, বর্ণন-ভঙ্গী এবং ভাষাগত উপাদান বিশ্লেষণ করে দেখা গেছে, আলোচ্য কাব্যের বহুলাংশই দ্বিজ মাধবের 'সারদাচরিত'-এর অনুকরণ। কাব্যের পুথি মিলেছে চট্টগ্রামে, কবিও ঐ অঞ্চলের বলেই মনে হয়। সব কিছু মিলে দ্বিজ রামদেবের কবি-কর্মের মৌলিকতা ও স্বাতন্ত্র্য সম্পর্কে সংশয় পোষণ করা অসম্ভব নয়।

দ্বিজ রামদেবের অভয়ামঙ্গল (?)

মুকুন্দরাম চক্রবর্তীর পরে রচিত অধিকাংশ চণ্ডীমঙ্গল কাব্যেই তাঁর রচনার প্রভাব রয়েছে। এই সময়কার কবিদের মধ্যে উল্লেখ্য একজন ছিলেন দ্বিজ হরিরাম। অনুমান করা হয়, দক্ষিণ রাঢ়ের সীমান্তে চিতু... বরদার সর্দার শোভাসিংহের আশ্রয়ে থেকে এই কবি কাব্য রচনা করেন।

দ্বিজ হরিরাম

চট্টগ্রামের চণ্ডীমঙ্গল-কবি মুক্তারাম সেন জাতিতে ছিলেন বৈদ্য। তাঁর পিতার নাম ছিল মধুরাম—কাব্যের নাম 'সারদামঙ্গল'; মোটামুটি রচনাকাল অষ্টাদশ শতক। ইনি সহজ অনাড়ম্বর ভাষায় কেবল কালকেতুর উপাখ্যানই রচনা করেছিলেন। ধনপতি-কাহিনী তাঁর কাব্যে পরিত্যক্ত।

মুক্তারাম সেন

রামানন্দ যতির কাব্যের উল্লেখ্য উৎকর্ষ কিছু নেই ; কেবল তাঁর আত্মাদরের ছবিটি কৌতুকপ্রদ। কাব্য মধ্যে নিজের রচনার সঙ্গে মুকুন্দরাম চক্রবর্তীর রচনার তুলনা করে নিজেকে তিনি শ্রেষ্ঠ প্রতিপন্ন করতে চেয়েছেন।

রামানন্দ যতি

লালা জয়নারায়ণ দেব তাঁর চণ্ডীমঙ্গল কাব্যে প্রচলিত কাহিনী দুটি ছাড়াও তৃতীয় একটি গল্পের অবতারণা করেছেন ; সেটি 'ক্রিয়াযোগসার' নামক সংস্কৃত গ্রন্থ থেকে গৃহীত। কবি বিক্রমপুরের বৈদ্য-বংশজ ছিলেন।

জয়নারায়ণ দেব

## ৩। দুর্গামঙ্গল কাব্য

দুর্গামঙ্গল কাব্য আসলে চণ্ডীমঙ্গল কাব্যধারারই নূতন পরিণতি। আগে বলেছি, সপ্তদশ শতকের মধ্যভাগ থেকে চৈতন্য-চেতনার বিনষ্টির সময়ে বাংলা সাহিত্যের সকল শাখাতেই জীবন-বোধের ঘনিষ্ঠতা ক্ষীণ হয়ে এসেছিল। সেই অভাব পূরণের জন্য তখন একদিকে পরিহাস-লঘুতা বা ডিটেকটিভ-কমিক রচনা, অন্যদিকে কৌতুকজনক গল্প-বিচিত্রতা সৃষ্টির চেষ্টা ব্যাপক হয়েছিল। নূতন গল্পের রসদ জোগাতে অনেক সময়ে সংস্কৃত পুরাণ-কথার আশ্রয় নেওয়া হয়েছ। চণ্ডীমঙ্গল কাব্যের ইতিহাসে এইরূপ প্রয়াসের শ্রেষ্ঠ উদাহরণ দুর্গামঙ্গল কাব্য। আগে দেখেছি, লালা জয়নারায়ণের মতো কবি লৌকিক চণ্ডী-ক'হিনীর সঙ্গে সংস্কৃত কাব্য-কথার যোগ সাধনে সচেষ্ট হয়েছিলেন। সেই চেষ্টার ক্রমিক পরিণতিতে লৌকিক চণ্ডীকাব্যের পরিবর্তে আগাগোড়া পুরাণ-কাহিনী নিয়ে পৌরাণিক দেবী দুর্গার মঙ্গলকাব্য রচিত হতে লাগল।

কাব্য-পরিচয়

আগে বলেছি, চৈতন্যোত্তর যুগে লৌকিক চণ্ডী পৌরাণিক চণ্ডী, তথা দুর্গার সঙ্গে অভিন্ন হয়ে পড়েন। দুর্গার এই চণ্ডীরূপের মহিমা কীর্তিত হয়েছে মার্কণ্ডেয় পুরাণের একটি উপাখ্যানে। 'মার্কণ্ডেয় চণ্ডী' নামে সে রচনা সুপ্রসিদ্ধ ; দুর্গাপূজার সময়ে বঙ্গদেশে এই সংস্কৃত চণ্ডীকাব্য নিত্য পঠিত হয়। বাংলা দুর্গামঙ্গলকাব্যসমূহ প্রধানভাবে এই কাব্যেরই বঙ্গানুবাদ।

সপ্তদশ শতকে রচিত অনুরূপ একটি বাংলা কাব্যের নাম 'চণ্ডিকা বিজয়' ; কবির নাম দ্বিজ কমললোচন। এই রচনার সঙ্গে লৌকিক চণ্ডীমঙ্গল ধারার কোনো যোগ নেই ; আগাগোড়া মার্কণ্ডেয় চণ্ডীর আখ্যায়িকা নিয়ে কাব্যটি গঠিত। কবি 'দিল্লীশ্বরসুত' অর্থাৎ শাহ সুজার শাসনাধিকারে বাস করতেন বলে জানিয়েছেন। কাব্যটি হয়ত ঐ সময়ে (১৬৩৯-১৬৬০ খ্রি.) রচিত হয়েছিল। কবির বাড়ি ছিল অধুনাতন বাংলাদেশের রংপুর জেলায়; পিতার নাম ছিল যদুনাথ। কাব্যের মধ্যে পিতা যদুনাথের ভণিতাও আছে স্থানে স্থানে। কাব্যটি যৌথ রচনা কি না বলা কঠিন। রচনায় ভক্তিমূলক আবেগ আছে ; কিন্তু কাব্যিক উৎকর্ষ নেই।

কমললোচন

আলোচ্য শতকে দুর্গামঙ্গল কাব্যের আর একজন উল্লেখ্য রচয়িতা ছিলেন ভবানীপ্রসাদ রায়। কবির পিতার নাম নয়নকৃষ্ণ রায়, কুলগত উপাধি 'কর'; জাতিতে এঁরা ছিলেন বৈদ্য। মৈমনসিংহের কাঁটালিয়া গ্রামে কবির বাড়ি ছিল। শৈশবেই তিনি মা-বাপকে হারিয়েছিলেন; তাঁর উপরে ছিলেন জন্মান্ধ। এই দুর্ভাগ্যের বেদনা কাব্যের আত্মকথা অংশে করুণাবহ রূপে বিবৃত হয়েছে। স্থানে স্থানে মূল সংস্কৃতের বঙ্গানুবাদও প্রশংসনীয়।

ভবানীপ্রসাদ রায়

রূপনারায়ণ ঘোষ দুর্গামঙ্গল কাব্য রচনা করেছিলেন সপ্তদশ শতকের শেষ ভাগে। এঁর বাড়িও ছিল মৈমনসিংহ জেলায় আদাবাড়ি গ্রামে। কবি সংস্কৃত ভাষায় ব্যুৎপন্ন ছিলেন। ফলে তাঁর কাব্যের ভাষা ও প্রকাশ-ভঙ্গিতে সংস্কৃত বাগ্‌বৈদগ্ধ্যের পরিচয় আছে। তা ছাড়া কিছু কিছু অংশ তিনি ব্রজবুলি ভাষাতেও রচনা করেছিলেন।

রূপনারায়ণ ঘোষ

'অভয়ামঙ্গল'-এর রচয়িতা রামশংকর দেব অষ্টাদশ শতকের কবি ছিলেন, তাঁর বাড়ি ছিল হুগলি জেলায়। চণ্ডীকাব্য ও রামায়ণের কবি রামানন্দ যতি ছিলেন এঁর গুরু। "গৌতম-পুত্র শতানন্দের আগমশাস্ত্র এবং মার্কণ্ডেয় পুরাণ অবলম্বন" করে রামশংকর তাঁর কাব্য রচনা করেছিলেন।

রামশংকর দেব

দ্বিজ গঙ্গানারায়ণ ছিলেন মূলত ফুলিয়ার মুখুটি বংশজাত। তাঁর পিতা বীরভূমে বাস পরিবর্তন করেছিলেন। গঙ্গানারায়ণের 'ভবানীমঙ্গল'-এব কাহিনীতে অভিনবতা আছে। পুরাণ-কথার অনুসরণ করে উমার জন্ম থেকে আগাগোড়া দেবী-লীলা এবং সেই সঙ্গে কৃষ্ণলীলারও বর্ণনা করেছেন কবি। কাব্যিক উৎকর্ষ তাতে বাড়ে নি ; কিন্তু গল্পবর্ণনায় বিচিত্রতা সম্পাদিত হয়েছে।

গঙ্গানারায়ণ

## ৪। ধর্মমঙ্গল কাব্য

অন্যান্য মঙ্গলকাব্যের মতো ধর্মমঙ্গলকাব্যেরও প্রথম উদ্ভব তুর্কি আক্রমণোত্তর মধ্যযুগে হয়েছিল বলে মনে করা হয়। আগে দেখেছি, এই কাব্যধারাব আদিকবি রূপে ময়ূর ভট্ট বন্দিত হয়ে আসছেন। তা হলেও ধর্মমঙ্গলকাব্যের যত পুথি এ-পর্যন্ত পাওয়া গেছে, তার কোনোটিরই মূল রচনাকাল ষোড়শ শতকের আগে বলে অনুমানও করা চলে না। প্রায় সব ক'খানাই সপ্তদশ শতক বা তার পরের রচনা। পুথিগুলিও কিছু প্রাচীন নয়। তা ছাড়া এই কাব্যধারায় শ্রেষ্ঠ কবিকর্মের রচনাকাল অষ্টাদশ শতকে। মনসা ও চণ্ডীমঙ্গল কাব্যের সঙ্গে এই সব দিক থেকে ধর্মমঙ্গলের তফাত মৌলিক। সবচেয়ে বড় তফাত হচ্ছে কাব্যকাহিনীর বসাবেদনে। আগে দেখেছি, চণ্ডী ও মনসামঙ্গল সাম্প্রদায়িক প্রয়োজনকে কেন্দ্র করে প্রথমে বচিত হলেও ক্রমশ বাঙালিব সমাজ ও পরিবার-বন্ধনের মৃ. ভূমি থেকে রস আহরণ করে জীবন রসে নিবিড় হয়ে উঠেছে। এদিক থেকে অনুভূতির গভীরতা এবং জীবনবোধের স্পর্শকাতবতা আলোচ্য দুটি কাব্যধারাকেই মর্মস্পর্শী করে তুলেছে। কিন্তু ধর্মমঙ্গলকাব্যে চণ্ডী ও মনসামঙ্গলের এই সহজ স্পর্শাতুরতা দুর্লভ . ডিটেক্‌টিভ গল্পের উত্তেজনা, কৌতুক এবং কৌতূহলই ধর্মমঙ্গলেব সাধারণ রস-উৎস। এই স্বাতন্ত্র্যেব মূলে ঐতিহাসিক পরিবেশের প্রভাবও অবশ্য খুব কম ছিল না। আগে দেখেছি, চৈতন্য-পূর্ব মধ্যযুগেই চণ্ডী এবং মনসা পৌরাণিক ঐতিহ্যের সঙ্গে যুক্ত হয়ে উচ্চকোটির হিন্দু সমাজে নিজেদের স্থান করে নিয়েছিলেন। ফলে, শিক্ষিত পরিমার্জিত অভিজাত হিন্দু কবি-প্রতিভার স্পর্শে ঐসব লৌকিক কাহিনী বিদগ্ধতাপূর্ণ রসব্যঞ্জনায় মণ্ডিত হয়েছে। কিন্তু রাঢ়ের যে-সব অঞ্চলে মুখ্যত শিক্ষাসংস্কৃতি-দুর্বল তথাকথিত অন্ত্যজ জীবনের সীমায় ধর্মপূজার প্রচলন ঘটেছিল, সেখানে হিন্দু-সংস্কৃতিব এধরনের বিমিশ্রতা সাধিত হতে প নি। সমাজের তথাকথিত উচ্চ কোটিতে ধর্মপূজা দীর্ঘদিন নিন্দনীয় ছিল। এমন কি সপ্তদশ শতকেও কবি রূপরাম চক্রবর্তী ধর্মমঙ্গল রচনার অপরাধে সমাজে পতিত হয়েছিলেন। এমন অবস্থায়, আভিজাত্যদীপ্ত সূক্ষ্ম মানসিকতার সান্নিধ্যলাভ ধর্মমঙ্গলের ভাগ্য ঘটেনি; ফলে অনুভব গভীরতার স্পর্শ এই শ্রেণীর রচনায় সুলভ নয়। অন্য আর এক দিক থেকে এই ক্ষতির পরিপূরণ ঘটেছে। রাঢ়ের তথাকথিত অন্ত্যজ সমাজের মধ্যে যে জীবনসংগ্রাম, যুযুৎসা এবং প্রবল শক্তির প্রখরতা রয়েছে, তাকেই পাথরেব মূর্তির মতো কঠিন ঋজুতায় বেঁধে তুলেছে ধর্মমঙ্গলের কাব্যকথা। এইসব রচনার ভাষায় অ লংকারিক উজ্জ্বলতা প্রায়ই অনুপস্থিত। অথচ, তার বদলে অমিশ্র সত্য-কথনের আদিম উদাত্ততার অভাব নেই কোথাও। চণ্ডী এবং মনসামঙ্গলের প্রেমস্নিগ্ধতার পরিবর্তে ধর্মমঙ্গল কাব্যে পরিপূর্ণ হয়ে আছে বলিষ্ঠ জীবন সংগ্রামের আদিমতাধর্মী কঠিন দৃঢ়তা।

ধর্মমঙ্গলেব
স্বভাব-স্বাতন্ত্র্য

ধর্মমঙ্গলের প্রাচীনতম যে কাব্যের সন্ধান জানা গেছে, তার লেখক ছিলেন কবি খেলারাম। এঁর কাব্য ১৫২৭ খ্রিস্টাব্দে রচিত হয়েছিল বলে মনে করা হয়। কিন্তু কাব্যের কোনো অখণ্ড পুথি পাওয়া যায়নি।

খেলারাম

প্রাচীনতম যে কবির ধর্মমঙ্গলের পুথি পাওয়া গেছে, তিনি রূপরাম চক্রবর্তী। এঁর কাব্যের রচনাকাল সম্বন্ধে পণ্ডিত মহলে মতভেদ রয়েছে। ষোড়শ শতকের শেষভাগ থেকে সপ্তদশ শতকের মধ্যকাল পর্যন্ত কোনো সময়ে রূপরাম ধর্মমঙ্গল রচনা করেছিলেন। বর্ধমানের কায়তি শ্রীরামপুর গ্রামে কবির জন্ম হয়; তাঁর পিতা শ্রীরাম চক্রবর্তীর টোলে অনেক ছাত্র পড়ত। কিন্তু এমন পণ্ডিতের ছেলে হয়েও কবির ভাগ্যে যথেষ্ট বিদ্যালাভ ঘটেনি। লেখাপড়ায় তিনি খুব অমনোযোগী ছিলেন। পিতার মৃত্যুর পরে কবির অগ্রজ রত্নেশ্বর টোলের অধ্যাপক হন। অমনোযোগিতার জন্য তিনি কবিকে খুব তিরস্কার করেন ; ফলে রূপরাম গৃহত্যাগ করে যান। অন্যান্য আরও অনেক জায়গায় বিদ্যা শিক্ষা করতে গিয়েও তিনি বারে বারেই ফিরে আসেন। একবার গুরুগৃহ থেকে এইরূপ স্বেচ্ছা-বিদায় নিয়ে ফিরে আসবার পথে ধর্মঠাকুর কবিকে দেখা দেন। ঠাকুরের এই সময়কার আদেশ শিরোধার্য করেই রূপরাম পরে কাব্য রচনায় বৃত হয়েছিলেন। গোপভূমের রাজা গণেশ তাঁর কবি-কর্মের পৃষ্ঠপোষকতা করেছিলেন। আগে বলেছি, ধর্মমঙ্গল রচনা ও ধর্মপূজা করার অপরাধে রূপরাম নিজের সমাজে পতিত হয়েছিলেন।

রূপরাম চক্রবর্তী

রূপরামের ধর্মমঙ্গল মোটামুটি সবল, সাবলীল ভাষায় লেখা। কিছু কিছু জায়গায় কবির সংস্কৃত-প্রীতির পরিচয় প্রকাশ পেয়েছে; তৎসম শব্দের প্রয়োগে ও বাচন-ভঙ্গিতে। রূপরামের কবিকর্মে প্রথম শ্রেণীর উৎকর্ষ দুর্লভ, যদিও অনেকে তাঁকেই ধর্মমঙ্গলের সমৃদ্ধিমান কবি বলে মনে করেন।

শ্যামপণ্ডিতের ধর্মমঙ্গলের একখানি মাত্র পুথি পাওয়া গেছে ; লিপিকাল ১৭০৩ খ্রিস্টাব্দ। কাব্যের বর্ণনাংশে বীরভূম অঞ্চলের পরিবেশ প্রভাব লক্ষিত হয় ; এই কাব্যের প্রচলনও বীরভূমেই দেখা যায়। কবি এই জেলার লোক ছিলেন মনে হয়। সাধারণত ধর্মঠাকুরের পুরোহিতেরাই পণ্ডিত উপাধি ব্যবহার করতেন; কবি হয়ত ধর্মপূজক ছিলেন।

শ্যামপণ্ডিত

রামদাস আদকের ধর্ম-কাব্যের নাম 'অনাদিমঙ্গল'; রচনাকাল ১৬৬২ খ্রিস্টাব্দ। কবির পিতার নাম ছিল রঘু, জাতিতে এঁরা কৈবর্ত ছিলেন; নিবাস ছিল বর্ধমানের হায়াৎপুর গ্রামে।

রামদাস আদক

সীতারাম দাস ধর্মমঙ্গলের একজন প্রতিষ্ঠাবান কবি ছিলেন। বাঁকুড়া জেলায় ইন্দাস গ্রামে মামার বাড়িতে এঁর জন্ম হয়েছিল ; নিজের বাড়ি ছিল সুখসায়েরে। কবির পিতার নাম দেবীদাস, জাতিতে এঁরা কায়স্থ ছিলেন। গৃহদেবতা গজ-লক্ষ্মীমার স্বপ্নাদেশ পেয়ে সীতারাম কাব্য-রচনায় বৃত হয়েছিলেন। রচনাকাল ১৬৯৮-৯৯ খ্রিস্টাব্দ। প্রাঞ্জল সরলতাই ছিল সীতারামের কাব্যের বৈশিষ্ট্য। ইনি একখানি মনসামঙ্গল কাব্যও লিখেছিলেন।

সীতারাম দাস

অষ্টাদশ শতকের প্রথম স্মরণীয় কবি ঘনরাম চক্রবর্তী ; ধর্মমঙ্গলের সর্বশ্রেষ্ঠ কবিও তিনিই। বর্ধমান জেলার কৈয়ড় পরগণা, কৃষ্ণপুর গ্রামে কবির বাড়ি ছিল। পিতার নাম গৌরীকান্ত ; মা সীতাদেবী ছিলেন রাজবংশের কন্যা। কবি একান্ত রামভক্ত ছিলেন। "কৌশল্যানন্দন কৃপাবান্"কে কাব্য-মধ্যে বারে বারে তিনি বন্দনা করেছেন। তাছাড়া নিজের চারটি ছেলেরই নাম রেখেছিলেন প্রথমে রাম নাম যোগ করে।

কাব্যের রচনাকাল সম্বন্ধে ঘনরাম লিখেছেন,—

"সংগীত আরম্ভকাল নাহিক স্মরণ।
শুন সবে যে কালে হইল সমাপণ।।
শক লিখে রাম গুণ রস সুধাকর।
মার্গকাদ্য অংশে হংস ভার্গব বাসর।।
সুলক্ষ বলক্ষ পক্ষ তৃতীয়াক্ষ তিথি।
যাম সংখ্য দিনে সাঙ্গ সংগীতের পুথি।।"

কবি-শ্রেষ্ঠ ঘনরাম

অর্থাৎ, ১৬৩৩ শতকের—[১৭১১ খ্রিস্টাব্দ] ৮ই অগ্রহায়ণ শুক্রবার শুক্লা তৃতীয়া তিথিতে ঘনরামের কাব্যরচনা শেষ হয়। কিন্তু পণ্ডিত যোগেশচন্দ্র রায় বিদ্যানিধির গণনা থেকে জানা গেছে, এই বছরে শুক্লা তৃতীয়া হয়েছিল ১লা অগ্রহায়ণ তারিখে। অনেকে মনে করেন, ঘনরামের কাব্য-সমাপ্তিও ঘটেছিল ঐ দিন। কবি তাঁর রচনায় বর্ধমানরাজ কীর্তিচন্দ্রের শুভ-কামনা করেছেন। সম্ভবত ইনি তাঁর পৃষ্ঠপোষক ছিলেন।

ঘনরামের কবি-কর্মের প্রধান বৈশিষ্ট্য, তথাকথিত অন্ত্যজ সমাজের স্থূলতাপূর্ণ কাহিনীকে তিনি অভিজাত কাব্যরূপ দিয়েছিলেন। আগে বলেছি, মধ্যযুগের বাংলা কাব্যে ধর্মমঙ্গল-কাহিনীর অ্যাডভেঞ্চার-ধর্মিতা ছিল অতুল্য। আর সেই দুর্লভ সম্পদের উৎস সেকালের [illegible]কায় রা[illegible] জনতার জীবন। কেবল পুরুষ নয়, ধর্মমঙ্গলের নারীচরিত্রগুলির দুঃসাহসিক সমরাভিযান ও বিস্ময়কর বীরত্বও আসলে সেকালের লোকজীবনের অন্তর্লগ্ন অমসৃণ আদিমতার পরিবেশ থেকে দীর্ঘদিন মুক্ত হতে পারেনি। ঘনরাম তাঁর বিদগ্ধ রুচি, পাণ্ডিত্য, ও সূক্ষ্ম শিল্প-বোধের পরিমণ্ডনে 'গ্রাম্য' লোক জীবনের গাথাকে সর্বজ[illegible] কাব্যরূপ দান করেন। অশিক্ষি[illegible]-পটু, সহজ জীবন-কাহিনীতে শিল্প-রসের এই নব-সংযোজন ধর্মমঙ্গল কাব্যকে নূতন রস-সৌন্দর্যে মণ্ডিত করেছে। ধর্মমঙ্গলের ইতিহাসে ঘনরাম এদিক থেকে মৌলিকতার দাবি করতে পারেন।

কবি-কর্মের বৈশিষ্ট্য

স্মার্ত হিন্দু শাস্ত্র ও সংস্কৃত পুরাণ-সাহিত্যে কবির সবিশেষ অধিকার ছিল। তাঁর মানসিকতায় পৌরাণিক হিন্দু ঐতিহ্যের অনুভবও সহজে ব্যাপ্ত হয়েছিল। তাছাড়া, আরবি ফারসি ভাষাতেও ব্যুৎপত্তি ছিল লক্ষণীয়। ফলে, কি বাগ্‌বিন্যাসে, কি গল্প-বর্ণ[illegible], কি রুচির শা[illegible]তায়; কি শব্দ সম্পদের সমীচীনতায়, ধর্মমঙ্গল কহিনীর অপেক্ষাকৃত রুচি-দুর্বল অংশস[illegible]ও ঘনরামের রচনায় নাগরিক বিদগ্ধতায় সজ্জিত হয়ে উঠেছে। বাচনভঙ্গির এই দুর্লভ কলাকৌশল তাঁর রচনার বহু অংশকে লোক-প্রিয় প্রবচন রূপে আজও অমর করে রেখেছে :—

"নারীহীন পুরুষ পেয়েছে বড় দাগা।
সহজে হইবে বুঝি সোনায় সোহাগা।।"

ধর্মমঙ্গল কাব্যে কাহিনী-বিচিত্রতার পরিচয় পাওয়া যায় সহদেব চক্রবর্তীর 'অনিলপুরাণ'-এ। অনুমান করা হয়েছে ১৭৩৪ থেকে ১৭৮৭ খ্রিস্টাব্দের কোনো সময়ে এই কাব্য রচিত হয়েছিল। ধর্মমঙ্গলের মুখ্য কাহিনী লাউসেন উপাখ্যান এতে অনুপস্থিত। হরিশচন্দ্র ও তার ছেলে লুইচন্দ্রের প্রাচীনতর গল্পটি সংক্ষেপে বিবৃত হয়েছে। তাছাড়া উপাখ্যানের একটি অংশ জুড়ে রয়েছে শিবের প্রসঙ্গ। শিব বাংলাদেশে প্রাচীনতম লোক-দেবতা। বৈদিক ও পৌরাণিক প্রাচীন দেব-কল্পনার সঙ্গে এই অনভিজাত দেবতার অভিন্নতা সম্পাদিত হয়েছিল অনায়াসে। সহদেব চক্রবর্তী শিব সম্পর্কিত সেই পৌরাণিক-অপৌরাণিক বিচিত্র কাহিনীকে একত্র জড়ো করে তাঁর কাব্যের অভিনবতা সম্পাদন করেছেন। তাতে নাথসিদ্ধা মীননাথ গোরক্ষনাথের গল্পও প্রসঙ্গত এসে পড়েছে।

অনিল পুরাণ ও সহদেব চক্রবর্তী

চৈতন্য-প্রভাবের বিনষ্টি কালে বাংলা সাহিত্যে অগভীরতার অভাব পূরণের জন্য গল্প-বৈচিত্র্য সৃষ্টির যে নূতন প্রচেষ্টা দেখা দিয়েছিল, ধর্মমঙ্গলের ইতিহাসে 'অনিলপুরাণ' তার একটি উৎকৃষ্ট নিদর্শন। এ ছাড়া কাব্যটির উল্লেখ্য শিল্প-সম্পদ আর কিছু নেই।

নরসিংহ বসু

সরল অনাড়ম্বর ভাষায় হৃদ্য ধর্মমঙ্গল কাব্য-রচনার পরিচয় দিয়েছেন কবি নরসিংহ বসু। তাঁর পিতার নাম ছিল ঘনশ্যাম। কবি বীরভূমের নবাব আসাদুল্লা, মতান্তরে আসফউল্লা খাঁর উকিল ছিলেন। একবার প্রভুর দেয় খাজনা নিয়ে মুর্শিদাবাদ যাবার পথে ধর্মঠাকুরের স্থানে তিনি এক সন্ন্যাসীর দেখা পান। ইনি তাঁকে ধর্মকাব্য রচনায় উদ্বুদ্ধ করেন।

সংস্কৃত, ফারসি, হিন্দি, ওড়িয়া প্রভৃতি নানা ভাষায় নরসিংহের ব্যুৎপত্তি ছিল। তাহলেও গোটা কাব্যে কোথাও তিনি অকারণ পাণ্ডিত্য প্রকাশের চেষ্টা করেন নি। তাঁর প্রাঞ্জল ভাষা একদিক থেকে গ্রাম্যতা-দোষমুক্ত, অন্যদিকে স্বভাব-সুন্দর, হৃদয়গ্রাহী। কাব্যটির রচনাকাল ১৭৩৭ খ্রিস্টাব্দ।

মাণিক গাঙ্গুলি

মাণিকরাম গাঙ্গুলির কাব্য রচনার কাল নিয়ে প্রবল মতভেদ আছে। যোগেশচন্দ্র রায় বিদ্যানিধির মতে কাব্যটি রচিত হয়েছিল ১৭৮১ খ্রিস্টাব্দে। কবির পিতার নাম গদাধর, মা ছিলেন কাত্যায়নী। এঁদের বাড়ি ছিল হুগলির বেল্‌ডিহা গ্রামে। গ্রন্থোৎপত্তির কারণ হিশেবে কবি ধর্মঠাকুরেব স্বপ্নাদেশ লাভের এক কৌতুককর বিবরণ দিয়েছেন। তাঁর কাব্যের মুখ্য উপাখ্যান লাউসেন সম্পর্কিত। স্থানে স্থানে বিচিত্রতর গল্প পরিবেশনের প্রয়াসও রয়েছে।

## ৫। শিবায়ন কাব্য

শিবায়নেব কাব্য-স্বভাব

শিবায়ন কাবাধারাকে ঠিক মঙ্গলকাব্যের অন্তর্ভুক্ত করা চলে না ; রূপ প্রকরণের দিক থেকে তো নয়ই, ভাবাদর্শের দিক থেকেও না। আগে বলেছি, তুর্কি আক্রমণোত্তর বাংলাদেশে ধর্মচেতনার পুনর্গঠন যখন হচ্ছিল, তখনই চণ্ডী, মনসা প্রভৃতি লোক-দেবতাকে পৌরাণিক হিন্দু সমাজে প্রতিষ্ঠা দেবার সাম্প্রদায়িক আকাঙ্ক্ষা থেকে মঙ্গলকাব্যের প্রাথমিক জন্ম। আর মূলত সাম্প্রদায়িক প্রতিযোগিতার এই মনোভাবই মঙ্গলকাব্যের প্রাথমিক রূপ-কল্পনাকেও প্রভাবিত করেছিল। কিন্তু শিব-দেবতাকে নিয়ে সাম্প্রদায়িক স্বাতন্ত্র্য-বুদ্ধির উদ্বেজনা বাংলাদেশে কখনোই ঘটে নি। শিব বেদ-পূর্ব বাঙালি সমাজের প্রাচীনতম দেবতা। তা হলেও তিনি যে কখন কী করে বেদের রুদ্র এবং পুরাণের শিব-এর সঙ্গে একান্ত অভিন্ন হয়ে মিশে গেছেন, তার ঐতিহাসিক পরিচয় আজ স্পষ্ট করে জানবার উপায় নেই। ফলে, অভিজাত ব্রাহ্মণ সমাজে প্রতিষ্ঠা লাভের জন্যে চণ্ডী-মনসার মতো শিবকে কখনো সচেষ্ট হতে হয় নি। বরং চণ্ডী-মনসাই তাঁর সঙ্গে সম্পর্কের বন্ধন রচনা করে উচ্চ সমাজে পাংক্তেয় হতে চেয়েছেন। এমন কি, ধর্মমঙ্গলের সৃষ্টি-কাহিনীতে পর্যন্ত পৃথক ও প্রধান ভাবে শিব-মহিমা কীর্তন করা হয়েছে। হয়ত এই কারণেও আত্মপ্রতিষ্ঠার প্রতিযোগিতামূলক মঙ্গলকাব্যের জন্ম-কালে পৃথকভাবে শিব-কাব্য আর রচিত হয়নি; সে-বিষয়ে কোনো প্রয়োজনবোধই ছিল না বলে।

কিন্তু শিবকে নিয়ে স্বতন্ত্র-কাব্য রচনার অতি-আগ্রহ না থাকলেও সুপ্রচীন কাল থেকেই শিব-গীতির প্রচলন ছিল বাংলা দেশের সর্বত্র। শিব ছিলেন মূলত বাঙালির কৃষি-জীবনের অধিষ্ঠাতা দেবতা। ফলে সেদিন 'ধান ভান্‌তে শিবের গীত' করা হত। তাছাড়া দলবদ্ধভাবে না হলেও,

" 'তোমরা কয় যা।'
'আমি সকলের বড় আমার আর তিন যা।'
'কেমন যা-য় যা-য় ভাব আছে, কি কালের মত।'
'আহা ঠাকুরাণী, আমার যে জ্বালা আমি সকলের বড়,
আমাকে তাহারা অমুক-বুদ্ধিও করে না।' "

কিন্তু 'কথোপকথন'ই ফোর্ট উইলিয়ম কলেজ থেকে প্রকাশিত প্রথম গদ্য গ্রন্থ নয়। ১৮০১ খ্রিস্টাব্দে 'কথোপকথন' প্রকাশিত হয়েছিল। ঐ বছরেই এর পূর্বে মুদ্রিত ও প্রকাশিত হয় রামরাম বসু (১৭৫৭-১৮১৩) লেখা 'প্রতাপাদিত্য চরিত্র'। তা হলেও, মুন্সি রামরাম যে কেরির আর্দশবোধের দ্বারা প্রভাবিত হয়েছিলেন, তাতে সন্দেহ নেই। বাংলা গদ্যের গঠনের পথে সংস্কৃত ভাষার প্রতি কেবির আস্থা ছিল সমধিক। রামরাম বসু নিজে সংস্কৃত না জানলেও সংস্কৃতানুসারিতার হাস্যকর চেষ্টাও করেছেন অনেক। 'প্রতাপাদিত্য চরিত্র'-র ভূমিকায় লেখক জানিয়েছেন,—"আমি তাহাদিগের স্বশ্রেণী একই জাতি"—অর্থাৎ প্রতাপাদিত্যের স্বজাতি ছিলেন তিনি। যশোরাধিপতি প্রতাপাদিত্য ছিলেন বারভুঁইয়ার শ্রেষ্ঠ নেতা; আকবরের বঙ্গ-বিজয়ের বিরোধিতা করে এক কালে তিনি শ্রেষ্ঠ দেশপ্রেমিকের মর্যাদা পেয়েছিলেন। স্বাজাত্য-বোধের ফলে প্রতাপাদিত্যের ঐতিহাসিক কীর্তি-কলাপের প্রতি রামরামের গভীর মমতা ছিল। তিনি নিজে জানিয়েছেন,—ফারসি ভাষার নানা আখ্যাযিকার সঙ্গে বংশগত কিংবদন্তী যোগ করে এই জীবনী-ইতিহাস রচিত হয়েছিল। ঐতিহাসিকের তথ্য-দৃষ্টি ও জীবনবোধের যথার্থতায় রামরাম যে সিদ্ধকাম ছিলেন, তার বহু প্রমাণ মূল গ্রন্থে বিধৃত রয়েছে। কিন্তু ঠিক একই পরিমাণে ভাষা-রচয়িতার দায়িত্ব পালনে তিনি একান্ত অযোগ্যতার পরিচয় দিয়েছেন।

বামবাম বসুব 'প্রতাপাদিত্য চরিত্র'

রামরাম প্রতিভাধর ব্যক্তি ছিলেন। 'প্রতাপাদিত্য চরিত্র'-র ভাষা রচনায় ত্রুটি তাঁব অক্ষমতা প্রসূত নয়, অনেকটাই অনবধান জনিত। প্রায় এক বছরের ব্যবধানে প্রকাশিত তাঁর 'লিপিমালা'র সঙ্গে তুলনা করলে এবক্তব্য আরো স্পষ্ট হবে। 'প্রতাপাদিত্য চবিত্র'ব একটি বাক্য—"কানুনগো দপ্তরে আপন বাপের প্রকোষ্ঠে কাজকর্ম্ম করিতেছিল। ইতিমধ্যে সে দপ্তরে শিরিস্তাদার কান্তার নামে একজন কটকী ছিল। তাহাব সহিত শিবানন্দের অপ্রণয় হইয়া সে উৎখাত হইয়া গৌড়ে রাজধানী স্থানে গতি করিলেন।"

বচনা-পবিচয

মূলের একটি মাত্র বাক্যকে আমরা ছেদ-চিহ্নিত করেছি। তাতে মূল রচনার দুর্বোধ্যতা যদি কমেও থাকে, তবু বাক্যের অন্বয়হীনতা কেবল দোষবহুল নয়, বিসদৃশ। অথচ ১৮০২ খ্রিস্টাব্দে লিখিত 'লিপিমালা'র ভাষায় আছে,—"মহাদেব বিবাহ করেন দক্ষের দুহিতা। মহাশক্তি অবতীর্ণা দক্ষের গৃহে। তাঁহার নাম সতী।"

'লিপিমালা'

এখানেও ছেদচিহ্নগুলি আমাদের দেওয়া। কিন্তু তাতে বাচ্যার্থই কেবল স্পষ্ট হয়ে ওঠেনি ; বাক্যের গঠন-রীতিও অনেকটা সহনীয় হয়েছে। এখানে বলা উচিত, 'লিপিমালা' রচনার আগে, ঐ একই সালে, মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কারের (১৭৬২-১৮১৯) প্রথম গ্রন্থ 'বত্রিশ সিংহাসন' প্রকাশিত হয়েছিল। অনেকের ধারণা, বামরাম মৃত্যুঞ্জয়ের ভাষাভঙ্গিকে অনুসরণ করেই 'লিপিমালা'র রচনাগত উৎকর্ষের অধিকারী হতে পেরেছিলেন। এ অনুমান পুরো সমর্থনযোগ্য নয়। 'লিপিমালা'তে বাংলা পত্র রচনার আদর্শ শিক্ষা দেবার চেষ্টা করা হয়েছে। গ্রন্থটি নানা বিষযে লিখিত পত্রের সমষ্টি ।

বামরাম-প্রতিভা

ফোর্ট উইলিয়ম কলেজের জন্য লেখা এই দুটি গদ্য-পুস্তক ছাড়া রামরাম পৃথকভাবে

একাধিক পদ্য ও কবিতা-পুস্তিকাও লিখেছিলেন। আনুমানিক ১৭৫৭ খ্রিস্টাব্দে তাঁর জন্ম হয়েছিল। ফার্সি ভাষায় তাঁর দক্ষতা ছিল অসাধারণ। টমাস, কেরি, মার্শম্যান প্রভৃতি খ্রিস্টীয় ধর্মযাজকদের বাংলা শেখাবার দায়িত্ব নিয়ে তিনি প্রথমে ইংরেজ সান্নিধ্যে আসেন। ক্রমে ইংরেজি ভাষার কথনেও সুদক্ষ হয়ে ওঠেন, যদিও তা লিখতে পারতেন না কখনো। একাধিক ইংরেজ তাঁর ইংরেজি ভাষাজ্ঞানের প্রশংসা করেছেন। খ্রিস্টীয় ধর্মযাজকদের সঙ্গে বাস করে রামরাম বসু কিছুদিন ঐ ধর্মের প্রতি আকৃষ্ট হয়েছিনে। প্রথমে ১৭৮৮ খ্রিস্টাব্দে তিনি একটি খ্রিস্ট-স্তোত্র রচনা করেন। পরে ১৮০২ খ্রিস্টাব্দে দুটি ইংরেজি খ্রিস্ট-সংগীতেরও বঙ্গানুবাদ করেছিলেন। আরো পরে 'খ্রিস্টবিবরণামৃতম্' নামে পদ্যে যিশুখ্রিস্টের সংক্ষিপ্ত জীবন চরিত লিখেছিলেন।

রচনাকালের বিচারে রামরাম বসুর পরেই ফোর্ট উইলিয়ম কলেজের শিক্ষক-লেখক হিশেবে প্রথমে উল্লেখ্য পণ্ডিত মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার। ইনি ছিলেন নিঃসন্দেহে ফোর্ট উইলিয়ম কলেজ-গোষ্ঠীর সর্বশ্রেষ্ঠ ভাষাশিল্পী ও প্রধান গ্রন্থকার। আনুমানিক ১৭৬২ খ্রিস্টাব্দে ভদ্রক-এ মৃত্যুঞ্জয় চট্টোপাধ্যায়ের জন্ম হয়েছিল। ভদ্রক এখন উড়িষ্যা রাজ্যের অন্তর্গত; তখন ছিল মেদিনীপুর জেলায়। নাটোরের রাজপণ্ডিতের কাছে তিনি শিক্ষিত হয়েছিলেন। ১৮০১ খ্রিস্টাব্দে মৃত্যুঞ্জয় মাসিক ২০০ টাকা বেতনে ফোর্ট উইলিয়মের প্রধান বাংলা-পণ্ডিত হিশেবে নিযুক্ত হন। এই প্রসঙ্গে মনে করা যেতে পারে, শিক্ষক হিশেবে একই বিদ্যায়তনে রামরাম বসুর মাইনে ছিল মাসে ৪০ টাকা। মৃত্যুঞ্জয়ের শ্রেষ্ঠ পদাধিকার এবং অধিকতর পারিশ্রমিক তাঁর যোগ্যতর পাণ্ডিত্যের দ্বারাই কেবল সমর্থিত হয় না, শিক্ষক ও ভাষা-রচয়িতা হিশেবেও তাঁর দায়িত্ববোধ ছিল অসাধারণ। মৃত্যুঞ্জয় কখনো ভোলেন নি যে, বিদেশী শিক্ষার্থীদের কাছে নিজের মাতৃভাষার গদ্যরূপ, সাহিত্য, ও জ্ঞানভাণ্ডারকে বরণীয় করে তোলার দায়িত্বেও তিনি নিযুক্ত হয়েছিলেন। তাই, একদিকে একাধারে পাণ্ডিত্য ও রসপূর্ণ নানা বিষয়ে গ্রন্থ রচনা যেমন করে গেছেন, তেমনি প্রতি রচনার ভাষাকে যথাসম্ভব রীতি-বিশুদ্ধ এবং সুগঠিত করে তোলাতেও তিনি সচেতনভাবে প্রয়াসী হয়েছিলেন।

মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার

ফোর্ট উইলিয়ম কলেজের জন্যে মৃত্যুঞ্জয় সর্বমোট চারখানি গ্রন্থ রচনা করেছিলেন। আগে বলেছি, তাঁর প্রথম লেখা 'বত্রিশ সিংহাসন' প্রকাশিত হয়েছিল ১৮০২ খ্রিস্টাব্দে। গল্পের বিবৃতিমূলক ভাষার শরীরে স্বচ্ছতা সৃষ্টির নৈপুণ্য প্রকাশ পেয়েছে এই গ্রন্থে :—"দক্ষিণ দেশে ধাবা নামে এক পুরী ছিল সেই নগরের নিকটে সম্বদকর নামে এক শস্যক্ষেত্র থাকে তাহার কৃষকের নাম যজ্ঞদত্ত।"

'বত্রিশ সিংহাসন'

ক্রিয়ারূপের বিন্যাসে প্রথম প্রয়াসীর দ্বিধার চিহ্ন এখানে স্পষ্ট। তাহলেও, এ ভাষার প্রাঞ্জলতা সম্পর্কে সন্দেহ থাকবার কথা নয়। তবু, একালে পাঠকের কাছে মৃত্যুঞ্জয়ের নাম দুর্বোধ্যতম বাংলা গদ্যের লেখক হিশেবে কুখ্যাত হয়ে আছে। এর প্রধান কারণ, তাঁর শেষতম গ্রন্থ 'প্রবোধচন্দ্রিকা'র অংশবিশেষের ভাষা। কিন্তু লক্ষ করলে দেখা যাবে, ভাষাকে বিষয়ের অনুগত করে রচনা করার আকাঙ্ক্ষা ছিল মৃত্যুঞ্জয়ের পক্ষে আন্তরিক। আসলে সেই চেষ্টাতেই মাঝে মাঝে তাঁর লেখায় দুর্বোধ্যতার সৃষ্টি হয়েছিল। যথার্থ শিল্পী জানেন, ভাষা হচ্ছে ভাবের বাহন। অতএব, যে ভাষা বর্ণিতব্য বিষয়কে যথোচিত পরিবেশের মধ্যে উপস্থিত করতে পারে না, নিতান্ত সুবোধ্য হলেও রচনাকর্মের ইতিহাসে তা নিকৃষ্ট। প্রাঞ্জলতার জন্য মৃত্যুঞ্জয় বিষয়-পরিবেশের মৌলিকতাকে বিসর্জন দেন নি। ভাষা-শিল্পী হিশেবে এখানেই তাঁর শ্রেষ্ঠতা। আর এই প্রবণতা প্রতিফলিত হয়েছে তাঁর দ্বিতীয়

'হিতোপদেশ'

'হিতোপদেশ' (১৮০৮ খ্রি.) গ্রন্থে।

বলা বাহুল্য, এই গ্রন্থ আসলে একই নামের সংস্কৃত মূলের অনুবাদ। 'হিতোপদেশ' কেবল গল্পের ভাণ্ডার নয়, সরস-বিচিত্র কাহিনীর আধারে জীবনের গভীর আদর্শকে প্রতিফলিত করে তোলার দিকে সংস্কৃত 'হিতোপদেশ'-রচয়িতার আকাঙ্ক্ষা ছিল প্রবল। মূল রচনার সেই পরিবেশ-গম্ভীরতাকে মৃত্যুঞ্জয় হুবহু অনুবাদ করতে চেয়েছেন তাঁর বাংলাভাষার মধ্যে ঃ—

"প্রাজ্ঞলোক অজর ও অমরের ন্যায় হইয়া বিদ্যা এবং অর্থচিন্তা করিবেক। আব যম কর্তৃক কেশে গৃহীতের মত হইয়া ধর্মাচরণ করিবে।"

এই শ্লোকের স স্কৃত মূল,—

"অজরামবরৎ প্রাজ্ঞো বিদ্যামর্থঞ্চ চিন্তয়েৎ।
গৃহীত ইব কেশেষু মৃত্যুনা ধর্মমাচরেৎ।।

স্পষ্টই দেখছি, ভাষাকে মূল সংস্কৃতের অনুগামী করার চেষ্টায় বাংলা গদ্যের অন্বয়রীতিকে এখানে ভেঙে গড়া হয়েছে। তাহলেও, এ-বাংলা বুঝতে অসুবিধা নেই।

'রাজাবলি' (১৮০৮) নামে মৃত্যুঞ্জয়ের তৃতীয় বইখানি ভারতীয় রাজবংশের ইতিহাস ; লেখকের স্বীকৃতি অনুসারে—"কলির প্রারম্ভ হইতে ইংরেজের অধিকার পর্যন্ত ভারতবর্ষের রাজা ও সম্রাটদের সংক্ষেপ ইতিহাস।"—'কলির প্রারম্ভ' বলতে কুরুক্ষেত্র যুদ্ধের কাহিনী দিয়ে শুরু হযেছে বই-এর বর্ণনা। বিষয়বস্তুব আহরণে কিংবদন্তী ও লোকপ্রসিদ্ধির ওপরেই নির্ভর করা হয়েছে বেশি। 'রাজাবলি'র বিবরণাত্মক ভাষার রচনা উপলক্ষে মৃত্যুঞ্জয় বাংলা গদ্যের আরো গাঢতা সম্পাদন করেছিলেন :—"পূর্বে সূর্যবংশীয় রামচন্দ্র নামে রাজা হইয়াছিলেন। তিনি নৈমিষারণ্যে যখন যজ্ঞ আরম্ভ করেন তাহার পূর্ব কিছুদিন কোনই কারণেতে আপন পত্নী সীতাকে বনবাসে দিয়াছিলেন।"

'রাজাবলি'

মৃত্যুঞ্জয়ের চতুর্থ গ্রন্থ 'প্রবোধচন্দ্রিকা' রচিত হয়েছিল ১৮১৩ খ্রিস্টাব্দে। কিন্তু প্রকাশিত হয় তাঁর মৃত্যুর বহু পরে ১৮৩৩ খ্রিস্টাব্দে। আগে বলেছি, 'প্রবোধ চন্দ্রিকা'র ভাষাব জন্যেই মৃত্যুঞ্জয়ের যত অখ্যাতি। এক অর্থে এই গ্রন্থটি কেবল সাধারণ জ্ঞানের বই নয়, বিচিত্র বিদ্যার বিশ্বকোষও। চারটি 'স্তবক' ও বহু 'কুসুম'-এ বিভক্ত এই গ্রন্থে অলংকার, ব্যাকরণ, ধ্বনি ও লিপিতত্ত্ব, আইন, তর্কশাস্ত্র, জ্যোতির্জ্ঞান, রাজনীতি ইত্যাদি বিচিত্রবিধ বিষয়ে আলোচনা রয়েছে। আর ভেবে বিস্মিত হতে হয়, রচনার প্রায় সকল বিভাগেই মৃত্যুঞ্জয় গদ্যভাষাকে বিষয়ানুগ করে তুলতে চেয়েছেন। 'ভাষা প্রশংসা' নামক 'প্রথম কুসুম'-এ ভাষার পরিচয় দিয়ে তিনি লিখেছেন, —"অভিব্যক্তবর্ণা ধ্বনিমাত্ররূপা পরানাম্নী ভাষা প্রথমা, যেমন অভিনব কুমারেরদের ভাষা।" মূল সংস্কৃতের অনুগ, এবং সেই কারণে অতিরিক্ত তৎসম-শব্দে কণ্টকিত এই দুর্বোধ্য ভাষার জন্যেই মৃত্যুঞ্জয় নিন্দাভাজন হয়েছেন। কিন্তু এই ধরনের গদ্য 'প্রবোধ চন্দ্রিকা'তেও প্রচুর নেই। অথচ আমরা স্মরণ করি না, ঐ একই গ্রন্থের বিষয়ান্তরে লেখক লিখেছেন,—"দণ্ডকারণ্যে প্রাচীন নদীতীরে বহু কালাবধি এক তপস্বী তপস্যা করেন, বিবিধ কৃচ্ছ্রসাধ্য তপঃ করিয়াও তপঃসিদ্ধিভাগী হন না।" তাছাড়া ঐ একই বইতে সাধারণ মানুষের মুখের লৌকিক ভাষার ছাঁচটিও লেখক হুবহু বসিয়ে দিয়েছিলেন।

'প্রবোধ চন্দ্রিকা'

ফল কথা, মৃত্যুঞ্জয়ের হাতে বাংলা গদ্য বিশুদ্ধ অন্বয়রীতি সম্পূর্ণ আয়ত্ত করতে পারেনি।

কিন্তু গদ্যভাষাকে বর্ণিতব্য বিষয়ের বাহন হতে হবে, এই মৌলিক অনুভূতি তাঁর রচনাতেই প্রথম স্বীকৃতি পেয়েছে।

মৃত্যুঞ্জয়ের রচনা ছাড়া আর একটি শ্রেষ্ঠ গ্রন্থের প্রকাশ ঘটেছিল ফোর্ট উইলিয়ম কলেজ থেকে। গ্রন্থটি কেরির নামে প্রচলিত 'ইতিহাসমালা'। এতে সাধুভাষায় রচিত ১৫ টি দেশি বিদেশি গল্প বিবৃত হয়েছে। ১৮১২ খ্রিস্টাব্দে গ্রন্থটি প্রকাশিত হয়েছিল। ড. সুশীলকুমার দে বলেছেন, ফোর্ট উইলিয়ম কলেজে বাংলা গদ্য নিয়ে সুদীর্ঘ পরীক্ষা-নিরীক্ষার অব্যর্থ ফল 'ইতিহাসমালা'য় দেখা দিয়েছে। এই গ্রন্থের বিশুদ্ধ অন্বয়রীতি বিদ্যাসাগরীয় গদ্যের পূর্বসূরী ; —"একজন ঘটক ব্রাহ্মণ, অর্থাৎ বিবাহের যোজক এক বনের মধ্য দিয়া আসিতেছিল। সেখানে এক ব্যাঘ্র ঘটক ব্রাহ্মণকে মারিতে উদ্যত হইলে ব্রাহ্মণ ভীত হইয়া ক্রন্দন করিতে লাগিল।"

কেরির 'ইতিহাসমালা

মৃত্যুঞ্জয়ের রচনার তুলনায় এই গদ্যের রূপগত বিশুদ্ধি আরো স্পষ্ট।

রামরাম বসু ও মৃত্যুঞ্জয় ছাড়া কেরির অধীনে আরো যে কয়জন মুন্সি পণ্ডিত গদ্য রচনায় নিযুক্ত হয়েছিলেন, তাঁদের মধ্যে গোলোকনাথ শর্মার (?-১৮০৩) 'হিতোপদেশ' ১৮০২ খিস্টাব্দে প্রকাশিত হয়েছিল। লেখকের পুরো নাম ছিল গোলোকনাথ মুখোপাধ্যায়। ১৭৯৪ খ্রিস্টাব্দ থেকে ১৮০৩ খ্রিস্টাব্দে মৃত্যুর পূর্ব পর্যন্ত ইনি মিশনারিদের সঙ্গে যুক্ত ছিলেন। গোলোকনাথের রচনায় বাংলা গদ্যরীতি জ্ঞানের কোনো পরিচয় পাওয়া যায় না।

গোলকনাথ শর্মা

তারিণীচরণ মিত্রের (১৭৭২ ১৮৩৭?) 'ঈশপের গল্প' রোমান হরফে মুদ্রিত ও প্রকাশিত হয় ১৮০৫ খ্রিস্টাব্দে। ১৭৭২ খ্রিস্টাব্দে তারিণীচরণের জন্ম হয়েছিল কলকাতায়। ইনি বাংলা, হিন্দি এবং উর্দু ভাষায় ব্যুৎপন্ন ; ফোর্ট উইলিয়ম কলেজে ছিলেন হিন্দি বিভাগের মুনসি। প্রতীচ্য গল্পের এই সংকলন জন গিলক্রাইস্টের তত্ত্বাবধানে ছ'টি ভারতীয় ভাষায় অনুবাদ করে রোমান হরফে প্রকাশ করা হয়েছিল। বাংলা, ফার্সি ও হিন্দি, এই তিন ভাষার অনুবাদ করেছিলেন তারিণীচরণ। এঁর বাংলা রচনায় ইংরেজি গদ্যের বাক্যরীতি (syntax) হুবহু অনুসৃত হয়েছে।

তারিণীচরণ মিত্র

চণ্ডীচরণ মুন্সির (?- ১৮০৮) 'তোতা ইতিহাস' ফার্সি 'তুতিনামা'র বাংলা অনুবাদ। ১৮০৫ খ্রিস্টাব্দে গ্রন্থটি প্রথম প্রকাশিত হয়ে বিশেষ জনপ্রিয়তা লাভ করে। লণ্ডন থেকেও এই গ্রন্থের একাধিক সংস্করণ প্রকাশিত হয়েছিল। কিন্তু লেখকের বাংলা গদ্যরীতির জ্ঞান যে বিশুদ্ধ ছিল না, আগাগোড়া বই-এ তার প্রমাণ আছে।

চণ্ডীচরণ মুন্সি

চণ্ডীচরণ ফোর্ট উইলিয়ম কলেজে বাংলা বিভাগে পণ্ডিত ছিলেন। ইনি 'ভগবদগীতা'রও একটি পদ্যানুবাদ করেন।

রাজীবলোচন মুখোপাধ্যায়ের 'মহারাজ কৃষ্ণচন্দ্ররায়স্য চরিত্রং'ও প্রকাশিত হয়েছিল ১৮০৫ খ্রিস্টাব্দেই। এই লেখকও ছিলেন ফোর্ট উইলিয়মের পণ্ডিত। ইনি কৃষ্ণনগর রাজবংশের সঙ্গে সম্পর্কান্বিত ছিলেন বলে জানা যায়। তাছাড়া, স্বয়ং মহারাজ কৃষ্ণচন্দ্র অব্যবহিত পূর্ববর্তী যুগের এক শ্রেষ্ঠ ঐতিহাসিক ব্যক্তি ছিলেন। এদিক থেকে রাজীবলোচনের হাতে সমকালীন বাংলার একখানি উৎকৃষ্ট ইতিহাস রচনার প্রচুর সুযোগ ছিল। কিন্তু যথার্থ নিষ্ঠার অভাব ও অতিরিক্ত কল্পনা-বিলাসের ফলে সেই সম্ভাবনা নষ্ট হয়েছে। ভাষা অপেক্ষাকৃত সরল বলে গদ্য গঠনরীতিও অনেকটা বিশুদ্ধ। এই গ্রন্থও লন্ডনে পুনর্মুদ্রিত হয়।

রাজীবলোচন মুখোপাধ্যায়

হরপ্রসাদ রায়

সংস্কৃত ভাষায় বিদ্যাপতির লেখা 'পুরুষপরীক্ষা' গ্রন্থের অনুবাদ করেছিলেন হরপ্রসাদ রায়। ১৮১৫ খ্রিস্টাব্দে প্রথম প্রকাশের পরে এই গ্রন্থও লন্ডনে পুনর্মুদ্রিত হয়েছিল। নির্ভুল সাবলীল বাংলা গদ্যের এক সার্থক নিদর্শন রয়েছে এই বইয়ের ভাষায়।

ইতিহাসের ফলশ্রুতি

ফোর্ট উইলিয়ম কলেজের আওতায় রচিত আরো বহু গ্রন্থ-গ্রন্থিকার উল্লেখ পাওয়া যায়। কিন্তু, প্রায়ই তাদের কোনো প্রত্যক্ষ নিদর্শন মেলে নি। তাছাড়া, আরো যে কিছুসংখ্যক বইয়ের সন্ধান পাওয়া গেছে, বাংলা গদ্যের গঠনে তাদের কোনো উল্লেখযোগ্যতা নেই। অতএব, এখানেই বর্তমান আলোচনা সমাপ্ত হতে পারে। কিন্তু তার আগে বাংলা গদ্যের জন্ম-ইতিহাসে ফোর্ট উইলিয়মের সামগ্রিক ভূমিকাটি স্মরণীয়। ১৮০০ খ্রিস্টাব্দে প্রতিষ্ঠিত এই কলেজ ১৮৫৪ খিস্টাব্দে যখন বিলুপ্ত হয়ে যায়, তখন "It had no revenues and system of instruction. no teacher, and as a college, in reality no pupils." তাহলেও, এই একান্ত বৈনাশিক পরিণাম সত্ত্বেও, এই কলেজের অতন্দ্র সাধনা বাংলা গদ্যের গঠনে ইতিহাসের যাত্রাপথ রচনা করেছে। রীতিশুদ্ধ সাবলীল গদ্য রচনার সুনির্দিষ্ট আদর্শটি ফোর্ট উইলিয়ম কলেজে গড়ে ওঠেনি। কিন্তু বিচিত্র বিষয়চারী সুগঠিত গদ্য রচনার আয়োজন শুরু হয়েছিল এই শিক্ষাবেদীতেই। একই সঙ্গে গদ্যের গঠন বিচিত্র পরীক্ষালব্ধ বিন্যাসের প্রকরণবশে অনেকটাই প্রাঞ্জল ও বোধগম্য হয়েছিল ধীরে ধীরে।

## বিংশ অধ্যায়
## নগর-বাংলায় নবজীবন

আগে বলেছি, মোগল যুগের সমাপ্তি ও ব্রিটিশ শাসনের শুরুতে প্রবহমাণ বিনাশ ধারার গভীরে বাংলা সাহিত্যে নবযুগের লক্ষণ অঙ্কুরিত হয়ে উঠেছিল। সে ছিল অনেকটা প্রকৃতির হাতের দান ; জৈব ব্যাপার। স্থাবর অথবা জঙ্গম, যা-ই হোক, জীবনের স্বভাবই হচ্ছে মৃত্যু রোধের চেষ্টা। অতএব, ব্যক্তি, জাতি, বা সমাজের সকল স্তরেই প্রাণের লক্ষণ যে-পর্যন্ত রয়েছে, বিনষ্টি-লক্ষণকে প্রতিরোধ করবার প্রয়াস সে-পর্যন্ত চলতেই থাকে চেতনার অতলে ; জ্ঞাতে বা অজ্ঞাতে। কিন্তু নবীন শক্তি, তথা নবচেতনার প্রেরণা সংযোজিত না হলে প্রাণের সেই ক্ষয়ে-আসা স্পন্দন, মৃত্যু রোধ করবার প্রাণান্ত চেষ্টায় মরণের মধ্যেই নিঃশেষিত হয়। পূর্ববর্তী স্তরের সাহিত্যসাধনায় মুমূর্ষুর ঐকান্তিক মৃত্যু রোধের চেষ্টা লক্ষ করেছি ; গদ্য-পদ্যের ক্ষয়িষ্ণু ধারায়। এবার এল নবজীবন। আত্মরক্ষার পুরাতন প্রয়াসে কেবল বলাধানই হল না, জীবনে এবং সাহিত্যে নতুন প্রাণের বন্যায় নবীন বাণী—নূতর প্রকাশের আকাঙ্ক্ষা তরঙ্গায়িত হল। বাঙালি চেতনার এই নবজীবনায়নের কেন্দ্র-শক্তি ছিলেন রামমোহন রায় (১৭৭৪-১৮৩৩)।

নবজীবন-শিল্পী রামমোহন

মনে রাখতে হবে, নূতন প্রাণের এই ঢেউ নিখিল বাংলার জীবনে ছড়িয়ে পড়তে পারে নি। আগে বলেছি, ইংরেজের সান্নিধ্যে না হলেও, উনিশ শতকের বাঙালি মনের গুহায়িত বিক্ষোভ বিদ্রোহের অগ্নিতাপ আহরণ করেছিল ইংরেজি সাহিত্য-দর্শন-বিজ্ঞানের শিক্ষা থেকে। বাঙালি জীবন তখন ইতিহাসের হাতে দ্বিধাবিভক্ত , গ্রাম থেকে শহরবাংলা পূর্ণ বিচ্ছিন্ন। ইংরেজি শিক্ষার প্রাণদীপ্তি দূরে থাক, এমন কি নিছক আক্ষরিক জ্ঞানও তখন গ্রামদেশে ছড়িয়ে পড়বার যথেষ্ট সম্ভাবনা ছিল না। ফলে, ইংরেজি শিক্ষিত বাঙালির নবজীবন-চেতনা শহরের সীমাকে ছাড়িয়ে কখনো বৃহত্তর বাংলার জীবন-ভূমিতে ছড়িয়ে পড়তে পারে নি। এই কারণে, উনিশ শতকের বাঙালি জীবনের রেনেসাঁস যত উত্তুঙ্গ, তত দূরব্যাপ্ত নয়। বহু শ্রেষ্ঠ ব্যক্তিত্বের শীর্ষ-সীমাকে পেরিয়ে সাধারণ বাঙালির জীবন-ভূমিতে তা বিস্তারিত হতে পারে নি। হয়ত অনেকটা এই কারণেই, উনিশ শতকের বিপ্লবী মনের আগুন শিল্প-সাহিত্যের সৃজন-ভূমি ছেড়ে সার্বভৌম জীবনের কর্মক্ষেত্রে ছড়িয়ে পড়ে নি। স্বয়ং রামমোহন রায় দেওয়ানি উপলক্ষে গ্রাম ও মফস্বল বাংলায় জীবনের দীর্ঘকাল কাটিয়েছেন। তবু, কেবল পূর্বোক্ত কারণেই, বাঙালি-জীবন, —তথা নগর-বাংলায় বৈপ্লবিক চেষ্টার আরম্ভ হয় তাঁর কলকাতাবাসী হবার সময় থেকে।

উনিশ শতকীয় জাগরণের সীমায়তি

বাঙালির জীবন ও সাহিত্যের নবজাগরণ সাধনায় রামমোহনের শ্রেষ্ঠ দান ইংরেজি শিক্ষা প্রবর্তনের চেষ্টা। নিজে তিনি ছিলেন সংস্কার-নিষ্ঠ ব্রাহ্মণ বংশের সন্তান। কিন্তু সেকালের ক্ষয়িষ্ণু হিন্দুর আচার-অন্ধতার প্রতি তাঁর বিরোধিতা ছিল মর্মগত। নিতান্ত বাল্যকালে পৌরাণিক হিন্দু ধর্মের বিরোধিতা ও একেশ্বরবাদের শ্রেয়তা ঘোষণা করে সমাজে ও পরিবারে তিনি নিগৃহীত হয়েছিলেন। একথা রামমোহন নিজে জানিয়ে গেছেন। সন্দেহ নেই, রামমোহনের ব্যক্তিত্বের মূলে নিহিত ছিল

স্বভাব-স্বাতন্ত্র্যের তীব্রতা। তা হলেও তাঁর আদর্শ ও বিশ্বাস, তাঁর দুর্লভ জ্ঞান-সাধনার দ্বারাই ক্রমশ প্রবুদ্ধ ও সংহত হয়েছিল। এ-কথা সত্য যে, প্রথমে আরবি-ফার্সি ভাষার বই পড়ে তাঁর মনে একেশ্বরবাদের আদর্শ দানা বেঁধে ওঠে। তাহলেও ইংরেজি দর্শন-সাহিত্যের ঘনিষ্ঠ সান্নিধ্যে এসেই তাঁর চরিত্রের প্রধান বৈশিষ্ট্য,—তাঁর তীক্ষ্ণ ব্যক্তি-স্বাতন্ত্র্য ও সুতীব্র স্বাধীনতা-প্রীতির বিকাশ ঘটেছিল। রামমোহনের মুক্ত-চেতনায় এ-সত্য স্পষ্ট প্রতিভাত হয়েছিল যে, বাঙালি মনের অশিক্ষা, অন্ধ-সংস্কার ও দুর্নৈতিকতার অনপনেয় বন্ধন থেকে মুক্তির একমাত্র উপায় ছিল স্বাধীন চিন্তা, স্বতন্ত্র আত্ম-বিশ্বাস, এবং অকুণ্ঠ বিচারবুদ্ধি। তাঁর সদ্য ইংরেজি-শিক্ষিত মন একথাও বুঝেছিল যে, আত্মপ্রত্যয় ও স্বাধীন ব্যক্তিত্বের বীজ প্রাণতপ্ত হয়েছিল সেদিনকার ফরাসি বিপ্লব-প্রবুদ্ধ ইংরেজি দর্শন-সাহিত্য-ইতিহাসে। তাই, বাঙালি প্রাণের বন্ধন-মোচনের আকাঙ্ক্ষায় ইংরেজি শিক্ষার প্রবর্তনের জন্য তিনি ব্যস্ত হয়ে ওঠেন।

রামমোহন-প্রতিভার দান

রামমোহনের স্বপ্ন ও আদর্শবাদ কল্পনা-বিলাস মাত্র ছিল না. একথা প্রমাণিত হল ১৮১৭ খ্রিস্টাব্দে প্রতিষ্ঠিত হিন্দু কলেজের পরবর্তী ফল থেকে। উনিশ শতকের সাহিত্য ও সমাজের শ্রেষ্ঠ কর্ণধারগণ—রাজনারায়ণ-ভূদেব-মধুসূদন থেকে বঙ্কিমচন্দ্র পর্যন্ত সকলেই এই প্রতিষ্ঠানের মানস সন্ততি। হিন্দু কলেজের প্রথম যুগের পড়ুয়াদলের বিশ্বাস, উদ্দীপনা ও দৃঢ়তা ছিল নিরতিশয় প্রখর। ক্রমে সারা দেশের নাগরিক সমাজে অতীত-বিরোধী এক নূতন ব্যক্তি-স্বতন্ত্র জীবনাদর্শকে তাঁরা ছড়িয়ে দিলেন। ফলে, যাঁরা সেই শিক্ষার আওতার বাইরে রইলেন, তাঁদেরও মধ্যে অনেকে নূতন চিন্তা ও নব-জীবন রচনার আকাঙ্ক্ষায় উদ্বুদ্ধ হন। উনিশ শতকের বাংলার নবজাগরণে হিন্দু কলেজ কেবল একটি শিক্ষায়তন ছিল না। এর শিক্ষার্থীরা হয়েছিলেন নবীন আদর্শের পরিবাহক, অধিনায়ক। রামমোহনের আন্দোলন ও চেষ্টায় সতীদাহ নিবারিত হয়েছিল; স্বয়ং বিদ্যাসাগর নারী-শিক্ষা ও বিধবা বিবাহের প্রবর্তন করেছিলেন অন্ধ-বিশ্বাসের অচলায়তনকে বিদীর্ণ করে। কিন্তু, একথা অস্বীকার করবার উপায় নেই যে, কল্পনাতীত ঐসব বিপ্লবের পেছনে হিন্দু স্কুলের ছাত্ররাই শ্রেষ্ঠ সামাজিক সমর্থন রচনা করেছিলেন। সেদিনের শিক্ষিত তারুণ্যের অকুণ্ঠ সমর্থন না পেলে রামমোহন-বিদ্যাসাগরের জীবন-ব্রত সফল হত-ই, এমন কথা আজ জোর করে বলবার উপায় নেই।

হিন্দুকলেজ ও বাংলার নবজীবন

হিন্দু কলেজের শিক্ষা সেকালের ছাত্রদের কেবল আত্মসচেতন নয়, সমাজ-সচেতনও করেছিল। সেই সঙ্গে জন্ম নিয়েছিল স্বদেশ প্রীতি ও স্বাধীনতাবোধ। এর সবটুকুই ইংরেজি শিক্ষার ফল নয়, বরং অনেকাংশেই তা এক বাঙালি শিক্ষকের দান। ইনি ছিলেন হেনরি লুই ভিভিয়ান ডিরোজিও (১৮০৯-১৮৩১)। তাঁর সুযোগ্য শিষ্য রাজনারায়ণ বসু লিখেছিলেন,—"তাঁহার পিতা একজন ইটালিয়ান ও মাতা একজন এতদ্দেশীয় স্ত্রীলোক ছিলেন।...তাঁহার এই দেশে জন্ম। কিন্তু অন্যান্য ফিরিঙ্গি যেমন বলে, 'মোদের বিলাত', তিনি সেইরূপ বলিতেন না। এই দেশকে তিনি স্বদেশ জ্ঞান করিয়া ইহার প্রতি যথেষ্ট মমতা করিতেন। তিনি বঙ্গদেশে জন্মগ্রহণ পূর্বক বাঙালিদিগের সংসর্গে এরূপ বাঙালি হইয়া যান যে, তিনি সাহেবের পুত্র তাহা বিস্মৃত হইয়া গিয়াছিলেন।"

নবীন-জীবনধর্মের মহাগুরু ডিরোজিও

বাঙালি একটি ভাষাভাষী গোষ্ঠিমাত্র নয়—একটি পূর্ণাঙ্গ জাতি, এই বিশ্বাসের জীবন্ত প্রমাণ ছিলেন ডিরোজিও। তাঁর ভারতপ্রেমের অমর কাব্যরূপ ইংরেজি ভাষায় লেখা 'Faquir of Jangira'। সতেরো বছর বয়সে ১৮২৬ খ্রিস্টাব্দে তিনি হিন্দু স্কুলের চতুর্থ শিক্ষকের কর্মভার গ্রহণ করেন। হিন্দু রক্ষণশীল অভিভাবকদের প্রতিবাদে ১৮৩১ খ্রিস্টাব্দে তাঁকে পদত্যাগ করতে হয়। ডিরোজিওর প্রধান অপরাধ ছিল তাঁর তীব্রতম স্বাতন্ত্র্য প্রীতি ও অবিচল আত্মপ্রত্যয়। তিনি ছাত্রদের

উপদেশ দিয়েছিলেন,—নিজের মনে বিচার ও যাচাই না করে কেউ যেন ঈশ্বরকেও বিশ্বাস না করেন। মানুষের বিচারবুদ্ধির প্রতি শ্রদ্ধা অত বেশি ছিল বলেই বিচারহীন অন্ধ বিশ্বাস তাঁর চোখে ছিল দুঃসহ মূঢ়তা। ফলে, স্বাধীন চিন্তা ও বিচার-বুদ্ধির অত্যুৎসাহে সেদিনকার রক্ষণশীল হিন্দুত্বের প্রতি ডিরোজিও শিষ্যরা উৎপীড়নও করেছিলেন যথেষ্ট। কিন্তু, একথাও মানতে হবে যে, সে অবিচার প্রথম উৎসাহের উচ্ছ্বাস সীমার মধ্যেই আবদ্ধ ছিল। ডিরোজিও তাঁর ছাত্রদের প্রাণ দিয়ে ভালোবাসতেন। বিদ্যায়তনের ভিতরে এবং বাইরে নিজের ·াড়িতেও তাঁরা ছিলেন তাঁর পরম আত্মীয়। এই স্কুলের কর্মভার ত্যাগ করলেও বাড়িতে নব্যবঙ্গদে‌ের সঙ্গে তাঁর প্রাণের যোগ অবারিত হয়ে ছিল। এমন কি, এই তরুণ শিক্ষকের অকাল-মৃত্যুর পরেও তাঁব স্বাধীন-স্বতন্ত্র প্রাণধারাই নবীন বাঙালিব নব-জাগরণের রসদ জুগিয়েছে দীর্ঘদিন।

এব পরে এলেন বাংলাব প্রাণকর্মের ধারক, মহত্তম শিক্ষাগুরু ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর (১৮২০-১৮৯১)। রামমোহন, ডিরোজিও ও বিদ্যাসাগর,—এই ত্রয়ীর জীবন-সাধনায় বাঙালির জীবন্মুক্তির ত্রিবেণীতীর্থ রচিত হল। বাংলা সাহিত্যেও বিচিত্র ধারায় ঘটল সেই নবজাগরণের রূপ প্রকাশ ঃ—

প্রাণধর্মের মহাসাধক বিদ্যাসাগর

১। প্রথমত আত্মবিচার ও সমাজ চেতনার ফলশ্রুতি হিশেবে দেখা দিল নানা সমসাময়িক পত্র-পত্রিকা। তাতে একদিকে নানা মতবাদ ও বিতর্কের অবতারণা, এবং সমসাময়িক সাংবাদিক আলোড়নের ফলে আগ্রহ ও কৌতূহল ক্রমশ মুখর হতে লাগল। সেই সঙ্গে বহুমুখী ভাবনার বাহন রূপে গদ্য ভাষারও ঘটতে লাগল বিষয় ও প্রকরণগত বিচিত্র প্রসার।

সাহিত্য ইতিহাসের রূপ-পরিণাম

২। এই জীবন-কৌতূহল ও আত্ম-চেতনার প্রকাশ প্রসঙ্গেই বাংলা গদ্যের রূপ পূর্ণাঙ্গ হয়ে উঠল, সেই সঙ্গে দেখা দিল তুঙ্গাসীন ব্যক্তিত্ব-চিহ্নিত সাহিত্যস্বাদী গদ্য।

৩। জাতীয় জীবন গড়ে তোলার আকাঙ্ক্ষা ঘনীভূত হবার ফলে দেখা দিল নূতন এক সাহিত্য রূপ,—নাটক। সেই সঙ্গে কবিতারও নবজন্মের বিবোধন ঘটল।

## একবিংশ অধ্যায়
## বাংলা গদ্যে সাময়িকপত্রের প্রভাব

আধুনিক সভ্যতার ওপরে সাময়িকপত্রের প্রভাব বিচিত্র এবং দূরপ্রসারী। একালের মানুষের মন বিশ্বমুখী। সংবাদপত্র বিশ্বমানুষের জীবন যাপনের সংবাদ ঘরের কোনায় টেনে আনে। তেমনি অপরাপর সাময়িকপত্রে পাই সমকালীন পৃথিবীর জ্ঞানসাধনা ও জীবনবাসনার স্পর্শ। অতএব, জাতির জীবন-ইতিহ.সে সাময়িকপত্রের প্রভাব অবিস্মরণীয়। তাহলেও, সাহিত্যের ইতিহাসের পক্ষে সাময়িকপত্রের পূর্বাপর আলোচনা অপরিহার্য নয়। অথচ ফোর্ট উইলিয়ম কলেজ যুগের পরে বাংলা গদ্যের অগ্রগতির ক্রম অনুসরণ করবার জন্যে সাময়িকপত্রের আংশিক ইতিহাস অবশ্যই খুঁজে দেখতে হয়। বস্তুত, এই সংবাদপত্রের পৃষ্ঠাতেই বিচিত্র আলোচনা ও বিতর্কের মাধ্যমে বাংলা গদ্যের বহন ও প্রকাশ-ক্ষমতা প্রথম বিস্তারিত হতে পেরেছিল। তাছাড়া, চলমান জীবনের প্রতি বাঙালির কৌতূহল ও উৎকণ্ঠাকে সংহত করেছিল সংবাদপত্রের আলোচনা। আর জীবন-চেতনাই তো সকল রকমের সৃজনকর্মের উৎস। এদিক থেকে আলোচ্যকালের সাময়িকপত্র নবযুগের সাহিত্য-চিন্তাকে প্রভাবিত করেছিল পরোক্ষভাবে।

বাংলা গদ্যে সাময়িক পত্র

বাংলাগদ্যের গঠনে শ্রীরামপুরের মিশনারিদের সার্থক চেষ্টার পরিচয় আগে লক্ষ করেছি। প্রথম বাংলা সাময়িকপত্র সম্পাদনের গৌরবও তাঁদেরই। 'দিগ্‌দর্শন' নামে এই পত্রিকা ১৮১৮ খ্রিস্টাব্দে ক্লার্ক মার্শম্যান্-এর সম্পদনায় প্রথম প্রকাশিত হয়। স্কুলপাঠ্য নানা বিষয়ের অবতারণা এই পত্রিকায় বেশি করে করা হত। তাই সম্পাদকেরা একে পত্রিকা না বলে বলেছেন 'মাসিক পুস্তিকা'। স্কুলপাঠ্য উপাদানেব প্রচুবতার জন্য স্কুল বুক্ সোসাইটি এই পুস্তিকার প্রতি সংখ্যার বহু খণ্ড ক্রয় করে নিতেন।

'দিগ্‌দর্শন' মাসিক পত্রিকা

এই প্রসঙ্গে স্মরণ করা উচিত, স্কুল বুক্ সোসাইটি এদেশে দেশীয় শিইক্ষার প্রবর্তন ও বাংলা গদ্যের প্রাথমিক গঠনে বিশেষ সহায়তা করেছিলেন। ১৮১৭ খ্রিস্টাব্দে এই সোসাইটির পত্তন হয় ষোলজন অভারতীয় আর আটজন ভারতীয় সদস্য নিয়ে। ফোর্ট উইলিয়ম কলেজের মতোই এঁরা বিশেষজ্ঞদের টাকা দিয়ে নানা বিষয়ে পাঠ্যপুস্তক রচনা করিয়ে নিতেন। এঁদের প্রখ্যাত লেখকগোষ্ঠীর মধ্যে রামমোহনও ছিলেন একজন।

স্কুল বুক্ সোসাইটি

যাই হোক, একাধারে বাংলা, ইংরেজি, এবং বাংলা-ইংরেজি-মিশ্র ভাষাতে একই সঙ্গে 'দিগ্‌দর্শন' এর তিন প্রকারের সংস্করণ প্রকাশিত হত। বাংলা সংস্করণ ২৬ সংখ্যা, এবং ইংরেজি ও ইংরেজি-বাংলা সংস্করণ ১৬ সংখ্যা পর্যন্ত ছাপা হয়েছিল বলে জানা যায়।

বাংলা ভাষায় এযাবৎ প্রাপ্য প্রথম সংবাদপত্র 'সমাচার দর্পণ'-ও প্রকাশিত হয়েছিল শ্রীরামপুর মিশন থেকে; সম্পাদক ছিলেন একই ক্লার্ক মার্শম্যান সাহেব। তবে, মার্শম্যান যে উভয় পত্রিকারই কেবল সাধারণ পরিচালকই ছিলেন, যথার্থ লেখক ও সংবাদ-সম্পাদক ছিলেন পণ্ডিত-মুন্সিরা, তার প্রমাণ আছে। পণ্ডিতেরা সকলে একসঙ্গে ছুটি নিয়েছিলেন বলে একবার 'সমাচার দর্পণ'-এর প্রকাশ বন্ধ রাখতে হয়েছিল।

'সমাচার দর্পণ'

'দিগ্‌দর্শন' প্রকাশের প্রায় একমাস কালের মধ্যেই 'সমাচার দর্পণ' সাপ্তাহিক সংবাদপত্র হিশেবে প্রথম প্রকাশিত হয়েছিল। সম্পাদনা কর্মে প্রথমে প্রধান সহযোগী ছিলেন জয়গোপাল তর্কলঙ্কার ও তারিণীচরণ শিরোমণি। ১৮৪১ খ্রিস্টাব্দ পর্যন্ত এই পত্রিকাটি জনপ্রিয়তার সঙ্গে চালু ছিল। এর মধ্যে ১৮২৯ খ্রিস্টাব্দে একে [ইংরেজি ও বাংলা] দ্বিভাষিক করা হয়। কারণ ততদিনে হিন্দু কলেজের শিক্ষার্থীদের মধ্যে ইংরেজি পত্রিকা পাঠের আগ্রহ প্রবল হয়ে উঠেছিল।

উনিশ শতকের বাংলার জাতীয় ইতিহাসে 'সমাচার দর্পণ'এর স্থান অতুলনীয়। ভাষা, সাহিত্য, শিক্ষা, সমাজ, ধর্ম ইত্যাদি সমকালীন বাঙালি জীবনের সকল দিকের পূর্ণাঙ্গ তথ্য-চিত্র এই প্রাচীন সংবাদপত্রের পৃষ্ঠায় ধৃত রয়েছে। এই পত্রিকার তথ্যাবলিকে বিষয়ানুসারে সজ্জিত ও সম্পাদিত করে ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের ঐতিহাসিক কীর্তি—'সংবাদপত্র সেকালের কথা' প্রকাশিত হয়েছিল।

কিন্তু 'সমাচার দর্পণ'-এরও আগে, যদিও প্রায় সমসময়েই, আর একটি সংবাদপত্র প্রকাশিত হয়েছিল বলে জানা যায়। পত্রিকাটির 'ফাইল' পাওয়া যায়নি, এবং হয়ত এ পত্রিকা খুব দীর্ঘজীবীও হতে পারে নি। তবুও এইটিই বাংলা ভাষায় এতাবৎজ্ঞাত প্রথম সংবাদপত্র। পরিচালকগোষ্ঠি ছিলেন বাঙালি ; হরচন্দ্র রায় এবং গঙ্গাকিশোর ভট্টাচার্য। পত্রিকাটির নাম 'বাঙাল গেজেটি' ; প্রথম প্রকাশ ১৮১৮ খ্রিস্টাব্দে ১৪ই মে। 'সমাচার দর্পণ'-এর প্রথম প্রকাশকাল ঐ একই বছরের ২৩শে মে।

বাংলা ভাষায় সাংবাদিকতার ইতিহাসে বাঙালির এই প্রথম স্বাধীন প্রচেষ্টা অবশ্যই শ্লাঘনীয়। এই ধারারই সফল পুষ্টি ও পরিণতি লক্ষ করি রামমোহনের বিচিত্রচারী প্রচেষ্টায়। প্রথম জীবনে তিনি একখানি ফার্সি পত্রিকা সম্পাদনা করেছিলেন। বাংলা পত্রিকার সম্পাদনায় তাঁর প্রথম প্রয়াস ১৮২১ খ্রিস্টাব্দে ; 'ব্রাহ্মণ সেবধি' পত্রিকা নিয়ে। সম্পাদক হিশেবে রামমোহন সেখানে ছদ্মনাম গ্রহণ করেছিলেন শিবপ্রসাদ রায়। পত্রিকাটি অল্পদিনের মধ্যেই অবলুপ্ত হয়ে রামমোহনের নতুন প্রচেষ্টার পথ করে দিয়েছিল।

সাংবাদিক রামমোহন

ঐ ১৮২১ খ্রিস্টাব্দেই 'সম্বাদ কৌমুদী' নামক পূর্ণাঙ্গ সংবাদ পত্রিকা নিয়ে দৃপ্ত আত্মপ্রকাশ করলেন রামমোহন। 'সমাচার দর্পণ'-এর দক্ষ সম্পাদনা কর্ম সত্ত্বেও মিশনারি প্রযোজকদের অন্যতম উদ্দেশ্য ছিল হিন্দু-বিরোধী প্রচার। প্রধানত এর প্রতিবাদ করবার জন্যেই 'সম্বাদ কৌমুদী'র প্রকাশ। এই পত্রিকার প্রথম সম্পাদক ছিলেন ভবানীচরণ বন্দ্যোপাধ্যায়। 'নববাবুবিলাস', 'নববিবি-বিলাস', 'কলিকাতা কামলালয়' প্রভৃতি গ্রন্থ রচনা এবং 'সমাচার চন্দ্রিকা' পত্রিকা সম্পাদনা করে পরে ইনি বিখ্যাত হন। প্রথম থেকেই রামমোহন এই পত্রিকায় নানা বিষয়ে লিখতেন। কিন্তু সতীদাহ-নিবারণ বিষয়ক প্রবন্ধ নিয়ে তাঁর সঙ্গে ভবানীচরণের মতপার্থক্য হয়। ভবানীচরণ ছিলেন রক্ষণশীল ব্রাহ্মণ, আর রামমোহন দৃপ্ত সমাজ-বিপ্লবী। এই মতভেদ উপলক্ষে ভবানীচরণ 'সম্বাদ কৌমুদী'র সংসর্গ ত্যাগ করেন, এবং রামমোহনের প্রতিবাদে রক্ষণশীল হিন্দুমত প্রচারের জন্য রাধাকান্ত দেব প্রভৃতির পৃষ্ঠপোষণে নূতন সংবাদপত্র 'সমাচার চন্দ্রিকা'র প্রবর্তন করেন। যাই হোক নানা হস্তান্তরের মধ্য দিয়ে 'সম্বাদ কৌমুদী' ১৮২৪ খ্রিস্টাব্দে পর্যন্ত টিকে ছিল। একেবারে শেষ পর্যায়ে রামমোহনের জ্যেষ্ঠ পুত্র রাধাপ্রসাদ কিছু দিন এই পত্রিকার সম্পাদনা করেছিলেন। রামমোহনের পরিচালনাকালে পত্রিকাটি বহু বৈপ্লবিক প্রেরণার উদ্বোধনে সচেষ্ট হয়েছিল।

'সম্বাদ কৌমুদী'

১৮২২ খ্রিস্টাব্দে 'সমাচার চন্দ্রিকা'র প্রতিষ্ঠা হয় প্রধানত 'সম্বাদ কৌমুদী'র সতীদাহ নিবারণ চেষ্টার বিরোধিতা করবার জন্যে। এই দুই পত্রিকার দ্বন্দ্ব চলেছিল দীর্ঘ দিন। 'সমাচার চন্দ্রিকা' সাপ্তাহিক পত্রিকা ছিল , আর আগেই বলেছি, ভবানীচরণ ছিলেন এর প্রতিষ্ঠাতা সম্পাদক। ইনি

রক্ষণশীল হিন্দুদলের প্রতিষ্ঠিত ধর্মসভারও সম্পাদক ছিলেন। এদিক থেকে তিনি রামমোহন-বিরোধী আন্দোলনের ছিলেন পুরোধা। তা হলেও, ভবানীচরণের প্রতিভা অনস্বীকার্য ছিল ; আর সকল বিষয়েই তাঁর রক্ষণশীলতা কিছু অন্ধ ছিল না। সেকালের ভারসমতাহীন নাগরিক জীবনকে ব্যঙ্গ করে তাঁর রচিত 'নববাবু বিলাস', 'নববিবি বিলাস' প্রভৃতি গ্রন্থের রসিকতা যেমন ছিল তীক্ষ্ণ প্রখর, তেমনি সমাজ গঠনের চেষ্টাতেও তাঁর প্রভাব ছিল সেকালে প্রায় অতুল্য। ভবানীচরণের সমাজ সন্দর্শনের এই ক্ষমতা রক্ষণশীল মনোভাব সত্ত্বেও 'সমাচার চন্দ্রিকা'কে বহুজন-শ্রদ্ধেয় করে তুলেছিল। ১৮৫৩ খ্রিস্টাব্দে ভবানীচরণের মৃত্যুর পরে পত্রিকাটির দীপ্তি অনেকটা ম্লান হয়ে গিয়েছিল।

'সমাচার চন্দ্রিকা'

বাংলা ভাষায় আর একখানি উল্লেখযোগ্য সংবাদ-সাপ্তাহিক ছিল 'বঙ্গদূত'। সার্জন আর মণ্ট্‌গোমারি মার্টি ' 'বেঙ্গল হেরাল্‌ড' নামে পত্রিকা প্রকাশ করতেন। এক সঙ্গে ইংরেজি, বাংলা, ফারসি ও নাগরি [হিন্দি] ভাষায় পত্রিকাটি প্রকাশিত হত। বাংলা সংস্করণের নাম ছিল 'বঙ্গদূত'। ১৮২৯ খ্রিস্টাব্দে 'বঙ্গদূত' বাংলাভাষায় প্রথম প্রকাশিত হয়। সম্পাদক ছিলেন নীলরত্ন হালদার। তারপরে আরো একাধিক সুযোগ্য সম্পাদক এই পত্রিকার পরিচালনা করেছিলেন। রামমোহন রায়, দ্বারকানাথ ঠাকুর,—এঁরা ছিলেন 'বঙ্গদূত' এর প্রধান পৃষ্ঠপোষক। সেকালের রাজনীতি ও অর্থনীতিগত ভাবনার ছাপ এই পত্রিকায় সুস্পষ্ট হয়ে আছে।

'বঙ্গদূত'

'বঙ্গদূত'-এর পরেই শ্রেষ্ঠ উল্লেখ্য পত্রিকা গুপ্তকবির 'সংবাদ প্রভাকব'। ঈশ্বরচন্দ্র গুপ্ত সেকালের সবচেয়ে শক্তিশালী সাংবাদিক ছিলেন। 'সংবাদ প্রভাকর' ছিল তাঁর আত্মপ্রকাশের প্রায় একমাত্র বাহন। সমকালীন রাজনীতি, অর্থনীতি, সমাজ, শিক্ষা, ধর্ম-সংস্কৃতি ইত্যাদি বিষয়ে জাতীয় মতবাদ গঠনে 'সংবাদ প্রভাকর'-এর ভূমিকা কেবল একচ্ছত্র ছিল না, সেকালের প্রবীণ কাব্যসাহিত্যেরও ধাত্রীরূপা ছিল এই পত্রিকা।

গুপ্তকবির 'সংবাদ প্রভাকব'

১৮৩১ খ্রিস্টাব্দের ২৮ শে জানুয়ারি 'সংবাদ প্রভাকর' প্রকাশিত হয়। পাথুরেঘাটার যোগেন্দ্রমোহন ঠাকুর ছিলেন এর পৃষ্ঠপোষক ; ঈশ্বরগুপ্ত ছিলেন সম্পাদক। প্রথম বারে ১৮৩২ খ্রিস্টাব্দে ২৫মে পর্যন্ত পত্রিকাটি 'অতি সম্ভ্রমের সহিত মুদ্রিত' হয়েছিল। এই সময়ে যোগেন্দ্রমোহনের মৃত্যুর দরুন 'সংবাদ প্রভাকর'-এর প্রকাশ বন্ধ হযে যায়। চার বছর পরে ১৮৩৬ খ্রিস্টাব্দের ১০ই আগস্ট পত্রিকাটি পুনঃ প্রকাশিত হয় ; এবারে বারত্রয়িক রূপে। অর্থাৎ, প্রতি সপ্তাহে পত্রিকার তিনটি করে সংখ্যা প্রকাশিত হত। ১৮৩৯ খ্রিস্টাব্দের ১৪ই জুন 'প্রভাকর' সর্বপ্রথম দৈনিক আকারে প্রকাশিত হয়। এটিই বাংলা ভাষার প্রথম দৈনিক সংবাদপত্র। দৈনিক পত্রিকার সংবাদ সরবরাহ করে সাহিত্য রচনার সুযোগ কম থাকে ; তাই পৃথক্‌ভাবে প্রকাশিত হল মাসিক 'সংবাদ প্রভাকর'।

'সংবাদ প্রভাকর'-এর মাধ্যমে গুপ্তকবি নাগরিক বাঙালির জীবনে প্রখর স্বাদেশিকতা ও স্বাতন্ত্র্যবোধ অবারিত করে দিয়েছিলেন। কবিতা লিখে নিজের স্বদেশ-প্রেমের আদর্শ তিনি প্রকাশ করেছিলেন—

"কতরূপ স্নেহ করি দেশের কুকুর ধরি,
বিদেশের ঠাকুর ফেলিয়া।"

এই উগ্র আদর্শবাদকেই 'সংবাদ প্রভাকর'-এর পৃষ্ঠায় শিক্ষিত বাঙালির জন্য লালন করা হয়েছিল। যেমন গদ্যরচনাতে, তেমনি নবীন সমাজ-চেতনার সৃজনেও 'সংবাদ প্রভাকর' সেদিন বাংলাদেশে নবজীবনের সঞ্চার করেছিল।

'জ্ঞানান্বেষণ' পত্রিকা প্রথম প্রকাশিত হয় ১৮৩১ খ্রিস্টাব্দে। উদারপন্থী তরুণদের পরিচালনাধীনে এই পত্রিকা বাংলাদেশে প্রগতিশীল সমাজ ও সংস্কার আন্দোলনের অগ্রণী হয়েছিল। রামমোহন-সহচর প্রখ্যাত গৌরীশঙ্কর তর্কবাগীশ কিছুকাল এই পত্রিকার সম্পাদনা করেছিলেন। তা ছাড়া নানা সময়ে এই পত্রিকার পরিচালনা ও পৃষ্ঠপোষণের দায়িত্ব নিয়েছিলেন নব্যবঙ্গ সম্প্রদায়ের প্রখ্যাত তরুণগণ ঃ—দাক্ষিণানন্দন মুখোপাধ্যায়, রামকৃষ্ণ মল্লিক, মাধবচন্দ্র মল্লিক, রামগোপাল ঘোষ প্রভৃতি। ১৮৩৩ খ্রিস্টাব্দে থেকে 'জ্ঞানান্বেষণ'-এর ইংরেজি সংস্করণও প্রকাশিত হয়েছিল। সেকালের বাংলার উদারনৈতিক মতবাদের প্রচলনে এই পত্রিকার ভূমিকা ছিল দূরপ্রসারী।

'জ্ঞানান্বেষণ'

১৮৩১ খ্রিস্টাব্দ বাংলা সাময়িকপত্রের ইতিহাসে স্মরণীয় বছর। ঐ বছরেই 'প্রভাকর' এবং 'জ্ঞানন্বেষণ'-এর সঙ্গে জ্ঞানবিজ্ঞান-বিষয়ক প্রথম বাংলা পত্রিকা 'জ্ঞানোদয়' প্রকাশিত হয়, সম্পাদক রামচন্দ্র মিত্র ছিলেন হিন্দু কলেজের খ্যাতনামা শিক্ষক। ঐ পত্রিকায় পুরাবৃত্ত, জীবনচরিত প্রভৃতি বিষয়ক রচনার পাশে প্রাণিবৃত্তান্ত ও বিজ্ঞান বিষয়ক অপরাপর প্রস্তাব আলোচিত হত। ১৮৩২ খ্রিস্টাব্দে হিন্দু কলেজের ছাত্র গঙ্গাচরণ সেন 'বিজ্ঞান-সেবধি' পত্রিকার প্রকাশ করেন—প্রধানত হিন্দু কলেজের ছাত্রদের সম্পাদনায় বিজ্ঞানের চর্চাই ঐ পত্রিকার মুখ্য উদ্দেশ্য ছিল। বাংলা গদ্যের ইতিহাসে ঐ ভাবে নূতন বিষয়ের অবতারণা ঘটে।

'জ্ঞানোদয় ও
'বিজ্ঞানসেবধি'

'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' নামে আর একখানি মাসিকপত্র প্রচুর জনপ্রীতি অর্জন করেছিলে। ১৮৩৫ খ্রিস্টাব্দে পত্রিকাটি প্রথম প্রকাশিত হয়, হরচন্দ্র বন্দ্যোপাধ্যায় ছিলেন এর সম্পাদক। ১৮৩৯ খ্রিস্টাব্দে উদয়চন্দ্র আঢ্য সম্পাদনার দায়িত্ব লাভ করেন। পরে আঢ্য পরিবারেই বংশ পরম্পরায় এর সম্পাদনা করেছেন ১৯০৭ খ্রিস্টাব্দ পর্যন্ত। প্রথমে 'মাসিক' হিশেবে প্রকাশিত হলেও এক বছরের মধ্যেই 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' সাপ্তাহিক আকার পায়। পরে, ১৮৪৪ খ্রিস্টাব্দ থেকে, দৈনিক আকারে প্রকাশিত হতে থাকে। দেশীয় পাঠকদের "বিদ্যা-বুদ্ধি বৃদ্ধি বিষয়ক হিতোপদেশ" দান ও "রাজ্যের মঙ্গলামঙ্গল শ্রীল শ্রীযুক্ত দেশাধিপতির কর্ণকুহরে প্রবিষ্ট" করাই ছিল এই পত্রিকার মুখ্য উদ্দেশ্য।

'সংবাদ পূর্ণচন্দ্রোদয়'

গদ্যের সুসংগঠন ও পূর্ণ রূপায়ণ, আর সেই সঙ্গে শিক্ষিত মনের রুচির সংস্কার,—এই দু'ধরনের প্রয়োজন সাধনের সূত্রেই বাংলা সাহিত্যের ইতিহাসে সাময়িক-পত্র-পত্রিকার অনুপ্রবেশ। আর এই দুটি উদ্দেশ্য পূর্ণ সফল হয়েছিল ১৮৪৩ খ্রিস্টাব্দে 'তত্ত্ববোধিনী' পত্রিকার প্রকাশে। মধ্যবর্তী কালে প্রকাশিত আরো বহু পত্র-পত্রিকার উল্লেখও করা হয়নি এ আলোচনায়। তাতে সাময়িক পত্রিকার ইতিহাস অসম্পূর্ণ যদি থাকেও, বাংলা সাহিত্যের পক্ষে তাদের কোনো মূল্য নেই। কারণ, কী গদ্য রূপের সংগঠনে—কি সৃজনশীল রুচির পরিবর্ধনে, এইসব পত্রিকার কোনো উল্লেখ্য দান অনুপস্থিত। 'তত্ত্ববোধিনী' পরম্পরাগত সকল প্রয়াসের সুসম্পূর্ণতা বিধান করেছে।

'তত্ত্ববোধিনী'

১৮৩৯ খ্রিস্টাব্দে মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের পৃষ্ঠপোষণে ও পরিকল্পনায়, তত্ত্ববোধিনী সভা প্রতিষ্ঠিত হয়েছিল : মূলত ব্রহ্মজ্ঞান প্রচারের উদ্দেশ্যে। এই উদ্দেশ্য সাধনেরই অন্যতম মাধ্যম হিশেবে কল্পিত হয়েছিল 'তত্ত্ববোধিনী পত্রিকা'র প্রকাশ। বিশেষ করে মফস্বল বাংলার 'ব্রহ্ম-নিষ্ঠ'দের সঙ্গে মানসিক সংযোগ রচনার জন্য এইরূপ একটি পত্রিকার প্রয়োজন প্রথমে অনুভূত হয়েছিল। কিন্তু, মহর্ষির ব্রহ্মোপলব্ধির মধ্যে একটি সহজ মুক্তি ছিল, ধর্মের নামে সাম্প্রদায়িকতা চর্চার চেষ্টাকে যা নির্মূল করতে পেরেছিল। এই বৈশিষ্ট্যের জন্যই দেখি,—উনিশ শতকের দীপ্ততম

'ব্রাহ্মণ এবং পণ্ডিত' ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরও প্রথমে তত্ত্ববোধিনী সভার পৃষ্ঠপোষক, এবং পরে সম্পাদক পদ অলঙ্কৃত করে ছিলেন। ঈশ্বরচন্দ্রই অক্ষয়কুমার দত্তের মতো সুযোগ্য সম্পাদককে 'তত্ত্ববোধিনী পত্রিকা'র সঙ্গে প্রথমাবধি যুক্ত করে দিয়েছিলেন। এই পত্রিকার পৃষ্ঠাতেই মুক্তপ্রাণ বাংলা গদ্য-রূপের গঙ্গা-যমুনা-সঙ্গম রচিত হয়েছিল। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর কলা-সুন্দর বিশুদ্ধ বাংলা গদ্যের জনক। তাঁর রচনার মধ্যেই বাংলা গদ্য শিল্পগুণে বিভান্বিত হয়ে উঠেছিল। সেই সঙ্গে গদ্য-দেহে বৈজ্ঞানিক চিন্তা ও দার্শনিক ঐতিহাসিক বিচারের ওজোগুণ সঞ্চারিত করেছিলেন সম্পাদন অক্ষয়কুমার।

স্বয়ং মহর্ষি যোজনা করেছিলেন তাঁর ঈশ্বরমগ্ন মনের অন্তর্দৃষ্টি, এবং সহজ সৌন্দর্য-পিপাসা-প্রভাবিত সাবলীল গদ্যরূপ। সবকিছু মিলিয়ে 'তত্ত্ববোধিনী'র বাংলা গদ্য-চিন্তন ধীরে ধীরে নবজাগরণ কালের জা ীয় চিন্তারও সার্থক পবিবাহক হয়ে উঠেছিল।

## দ্বাবিংশ অধ্যায়
## পূর্ণাবয়ব গদ্য-রূপ

মুখের কথাকে প্রকাশ করবার জন্যেই গদ্যের প্রথম উদ্ভব। লেখাব মাধ্যমে যখন গদ্য-রূপের ব্যবহার হতে থাকে, তখনো প্রথমে তার প্রধান উদ্দেশ্য হয় প্রয়োজন নির্বাহ। সাহিত্য-রসের পরিবাহক হতে হলে আটপৌরে গদ্যকে প্রয়োজনের সীমা অতিক্রম করতে হয়। শিল্পীর ব্যক্তিমনের নিভৃত উত্তাপেই সার্থক শিল্পের অঙ্কুর উদ্গত হতে পারে। তাই সাহিত্যিক গদ্যকেও প্রথমে লেখকের ব্যক্তিত্বের স্পর্শে সিক্ত হতে হয়। আর তাবও আগে প্রয়োজন গদ্যের সাবলীল বহমানতা। যে-কোনো সময়ে, যে-কোনো ভাবকে যদি ভাষার মাধ্যমে অনায়াসে প্রকাশ করা সম্ভব না হয়, তাহলে সে ভাষার রুদ্ধ প্রবাহে মুক্তি খুঁজতে গিয়ে শিল্পি-মনের বাসনা ব্যর্থ হয়ে ফিরে আসে।

সাহিত্যিক গদ্য

বাংলা গদ্যের ক্ষেত্রে এই প্রাথমিক বহমানতার সৃষ্টি হয়েছিল বিভিন্ন শিক্ষা-প্রতিষ্ঠান ও সাময়িক পত্রেব বিচিত্রচারী আলোচনা ও বিতর্কের মাধ্যমে। তারপরে বিভিন্ন প্রাণতপ্ত ব্যক্তিত্বের লেখনী-স্পর্শে লিখ্য গদ্যের দেহে নবীন শিল্প-সম্ভাবনার অঙ্কুর দেখা দিতে লাগল, ক্রম-বিকশিত হতে লাগল বাংলা গদ্যের সাহিত্যিক রূপসম্ভাব।

বাংলা গদ্য লিখে, সে গদ্যে নিজের ব্যক্তিত্বের দীপ্তি সঞ্চারিত করে দেবার প্রথম কীর্তি রাজা রামমোহন রায়েব। প্রথমেই বলে রাখা উচিত, পুরোপুরি রীতি বিশুদ্ধ বাংলা গদ্য রচনায় তাঁর সাফল্য সীমিত। কিন্তু গদ্য ভাষাকে তিনিই প্রথম গৃহকর্ম নির্বাহেব বদ্ধতা থেকে বৃহত্তর জ্ঞান-চিন্তাব জগতে টেনে আনেন। তাঁর প্রথম রচনা 'বেদান্ত গ্রন্থ'-ব (১৮১৫ খ্রি) অনুবাদে মূল সংস্কৃতের দার্শনিক বিচার ও আলোচনাকে তিনি সহৃদয় আন্তরিকতার সঙ্গে বাংলা ভাষায় রূপায়িত করেছেন। কেবল এই ভাষার র[illegible]তেই নয়, পঠনেও যে মনের সংযোগ প্রয়োজন, গ্রন্থের 'অনুষ্ঠান' অংশে লেখক সেকথা স্পষ্ট উল্লেখ করেছেন,— "প্রথমত বাংলা ভাষাতে আবশ্যক গৃহ ব্যাপার নির্বাহের যোগ্য কেবল কতকগুলি শব্দ আছে। এ-ভাষা সংস্কৃতেব যেরূপ অধীন হয়, তাহা অন্য ভাষায় ব্যাখ্যা ইহাতে করিবার সময় স্পষ্ট হইয়া থাকে দ্বিতীয়ত এ-ভাষায় গদ্যতে অদ্যাপি কোনো শাস্ত্র কিংবা কাব্য বর্ণনে আইসে না। ইহাতে এতদ্দেশীয় অনেক লোক অনভ্যাস প্রযুক্ত দুই তিন বাক্যের অন্বয় করিয়া গদ্য হইতে অর্থবোধ করিতে হঠাৎ পারেন না ইহা প্রত্যেক কানুনের তরজমার অর্থবোধের সময় অনুভব হয়। অতএব বেদান্ত শাস্ত্রের ভাষার বিবরণ সামান্য আলাপের ভাষার ন্যায় সুগম না পাইয়া কেহ কেহ ইহাতে মনোযোগ্য ন্যূন্যতা করিতে পাবেন। এ নিমিত্ত ইহার অনুষ্ঠানের প্রকরণ লিখিতেছি।"

গদ্য লেখক রামমোহন

উদ্ধৃত অংশটুকু রামমোহনের গদ্য রচনা-বৈশিষ্ট্যের প্রামাণিক নিদর্শন। প্রথমত, এখানে তাঁর গদ্য-রীতি বাংলা বাগ্‌ভঙ্গি পুরো অনুবর্তন করতে পারে নি ; অনেকাংশে বরং ইংরেজি বাক্য-রীতির অনুসারে গঠিত হয়েছে। দ্বিতীয়ত, তাঁর পূর্ববর্তী বাংলা গদ্যে ব্যক্তি-মনের চিন্তা বা উপলব্ধির স্পর্শ যে ঘটে নি, একথাও তিনি নিজেই ব্যক্ত করেছেন। সর্বোপরি, পাণ্ডিত্যপূর্ণ গদ্য

রচনার ধারা যেমন তিনি প্রবর্তিত করেছিলেন, তেমনি প্রথম গ্রন্থের 'অনুষ্ঠান'-এই পাঠকদের রুচি ও চিন্তাকেও তাঁর অনুগামী করে নিতে চেয়েছেন। এখানেই বাংলা গদ্যে সাহিত্য-সম্ভাবনার বীজ নিহিত হয়েছে। কোনো শিল্পীই স্বয়ম্ভু নন। পাঠক-সমাজ, তথা, পারিপার্শ্বিক জীবনধারার সঙ্গে শিল্পি-মনের আদান-প্রদানের সূত্রই সার্থক শিল্পের উৎস। রামমোহন তাঁরা পাঠকদের গদ্য-রসবোদ্ধা করে তুলে সেই উৎস-মূল দৃঢ় করতে চেয়েছিলেন। তাছাড়া কেবল পাঠকের অনুভবকে নয়, লেখকের আকাঙ্ক্ষাকেও উদ্দীপ্ত-সুগঠিত করে তোলায় রামমোহনের দান ছিল যথেষ্ট। তাঁর বেদান্ত সম্বন্ধীয় আলোচনা, এবং বিশেষ করে, সতীদাহ নিবারণ মূলক প্রবন্ধাবলি রক্ষণশীল হিন্দু-সমাজকে বিরোধিতায় উদ্বেজিত করে তুলেছিল। রামমোহনের প্রবন্ধাদির উত্তর দিতে গিয়ে তাঁরা প্রতি-প্রবন্ধ রচনায় প্রবৃত্ত হন। রামমোহন তার উত্তর দিলে, তাঁরা দিলেন আবার প্রত্যুত্তর। এইভাবে উত্তর-প্রত্যুত্তরের ধারা চলতেই লাগল। এর ফলে, উভয় পক্ষেই গদ্যলেখকের সংখ্যা ও লেখার পরিধি বিস্তারিত হতে থাকে। শুধু তাই নয়, স্বপক্ষেব বক্তব্যকে যুক্তি-সিদ্ধ অথচ সর্বজন-গ্রাহ্য প্রাঞ্জল করে তোলার আকাঙ্ক্ষায় প্রতিটি লেখকই লেখাব মধ্যে নিজ নিজ ব্যক্তিত্বের যথাসাধ্য নিয়োজনে সচেষ্ট হলেন।

এখানেই গদ্যলেখক রামমোহনের অতুল্য কীর্তি। বাংলা ভাষাকে পুরো রীতিশুদ্ধ রূপ তিনি নিজ হাতে দিতে পারেন নি, ভাষাকে শিল্প-সুন্দর করতে পারার উদ্দেশ্যই তাঁর ছিল না। সাহিত্য রচনার দূরতম আকাঙ্ক্ষাও কখনো তাঁর ভাবনায় আসে নি। তাহলেও, সমাজ সংস্কারকের ভূমিকায় দাঁড়িয়েই ব্যক্তিত্ব-চিহ্নিত বাংলা গদ্য-রচনার ধারাকে তিনি অবারিত করেছিলেন প্রথম।

সাহিত্যের ইতিহাসে রামমোহনের সকল রচনা উল্লেখনীয় নয়—কেবল কৌতূহল নিবৃত্তির জন্য মোটামুটি জানা যেতে পারে যে, তাঁর 'বেদান্তগ্রন্থ' ও 'বেদান্তসার' প্রকাশিত হয়েছিল ১৮১৫ খ্রিস্টাব্দে, 'সহমরণ বিষয়ে প্রবর্তক ও নিবর্তকেব প্রথম ও দ্বিতীয় সংবাদ' প্রকাশিত হয় যথাক্রমে ১৮১৮ ও ১৮১৯ খ্রিস্টাব্দে। ১৮২৯ খ্রিস্টাব্দে লিখেছিলেন 'সহমরণ বিষয়' ; 'গৌড়ীয় ব্যাকরণ' ইংরেজি মূল অবলম্বনে বাংলায় প্রকাশিত হয় ১৮৩৩ খ্রিস্টাব্দে। শেষোক্ত গ্রন্থটি বাংলা ভাষায় লিখিত প্রথম ভাষা-সচেতন, বিজ্ঞানসম্মত বাংলা ব্যাকরণ। এ-ছাড়াও বহু সংখ্যক উপনিষদ-এর অনুবাদ-ব্যাখ্যা ও ধর্ম-বিষযে নানা বিতর্কমূলক প্রবন্ধেরও তিনি রচয়িতা ছিলেন। আধুনিক বাংলা, এমন কি ইংরেজি শিক্ষিত ভারতে, ঔপনিষদিক বিদ্যার প্রসার রামমোহনের আর এক অতুল্য কীর্তি। কয়েকটি ব্রহ্মসংগীত-ও তিনি লিখেছিলেন।

রামমোহন রচনাপঞ্জী

১৭৭৪ খ্রিস্টাব্দে বা নিকটবর্তী কোনো সময়ে হুগলি জেলার রাধানগরে রামমোহনের জন্ম হয়েছিল। পিতা ছিলেন রামকান্ত রায়, —মা তারিণী দেবী। ১৮৩৩ খ্রিস্টাব্দে ইংলণ্ডে তাঁর দেহান্ত হয়।

বাংলা গদ্যের লেখক হিশেবে রেভারেন্ড কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় (১৮১৩-১৮৮৫ খ্রি.) সমুচিত মর্যাদা পান নি। হয়ত খ্রিস্টান হয়েছিলেন বলেই সেকালে তাঁর দান উদারতার সঙ্গে স্বীকৃত হয়নি। শিবনাথ শাস্ত্রী বলেছেন,—ডিরোজিওর শিষ্যদের মধ্যে কৃষ্ণমোহন ছিলেন 'সর্বাগ্রগণ্য'। প্রথমে তিনি হেয়ার স্কুলের শিক্ষক ছিলেন, পরে শিবপুর বিশপ কলেজের অধ্যাপক, এবং আরো পরে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ফেলো হয়েছিলেন। বাংলা গদ্যে প্রকাশিত তাঁর প্রথম পুস্তক 'উপদেশ কথা' (১৮৪০ খ্রি.) খ্রিস্টধর্মের যাজক হিশেবে প্রদত্ত ভাষণের সমষ্টি। কিন্তু বাংলা গদ্যে তাঁর শ্রেষ্ঠ প্রতিষ্ঠা পাঠ্যপুস্তক-রচয়িতা রূপে। 'বিদ্যাকল্পদ্রুম' নামে তেরো খণ্ডে বিভক্ত একখানি বিশ্বকোষ জাতীয় গ্রন্থ তিনি রচনা

রেভারেন্ড কৃষ্ণমোহন

করেছিলেন। এই গ্রন্থের বাংলা, এবং ইংরেজি-বাংলা-মিশ্র দুরকম সংস্করণই প্রকাশিত হয়। রবীন্দ্রনাথ তাঁর 'বঙ্কিমচন্দ্র' প্রবন্ধে এই গ্রন্থ-ভাষার অতিকাঠিন্য সম্বন্ধে ইঙ্গিত করেছেন। তাহলেও কৃষ্ণমোহনেব ভাষা সর্বত্রই দুষ্পাঠ্য ছিল না,—"একপ্রকার হংসরাজের বিষয়ে কথিত আছে যে, সে ম্রিয়মাণ অবস্থায় ব্যতীত জীবদ্দশায় কদাপি গান করে না। কিন্তু আসন্নকাল উপস্থিত হইলে মধুব স্বরে গান করে।"

'ষড়দর্শন সংবাদ' (১৮৭৬ খ্রি.) নামে কৃষ্ণমোহন আর একখানি পাঠ্য পুস্তক লিখেছিলেন। তাতে কথোপকথনের মাধ্যমে দর্শনের তত্ত্ব আলোচিত হয়েছে। 'Inquirer'-নামে ইংরেজি পত্রিকার সম্পাদনা কবে তিনি বিখ্যাত হয়েছিলেন , তা ছাড়া 'সংবাদ সুধাংশু' নামে একখানি বাংলা সাপ্তাহিকেবও সম্পাদনা করেছিলেন অল্পকাল।

বাংলা লৈখিক গদ্য ভাষায় লেখকের ব্যক্তিত্বের সাবলীল দীপ্তি প্রথম প্রকাশিত হয়েছিল 'তত্ত্ববোধিনী পত্রিকা'ব পৃষ্ঠায় (প্রথম প্রকাশ ১৮৪৩), সে কথা পূর্বে বলেছি। বাংলা গদ্যের এযাবৎ আলোচিত বিকাশ-ধারায় তিনটি প্রধান গ্রন্থি লক্ষিত হয়েছে। প্রথমে ছিল মুখেব ভাষাকে গুছিয়ে অন্বিত করে, পরিমার্জিত লিখ্যরূপদানের সমস্যা। উইলিয়ম কেরির সম্পাদনা এবং মৃত্যুঞ্জয় প্রভৃতির রচনাবলির মাধ্যমে ফোর্ট উইলিয়ম কলেজেব কালেই বাংলা গদ্যের সেই গ্রন্থিমোচন ঘটেছিল। দ্বিতীয় সমস্যা ছিল [illegible] শব্দ চয়ন ও প্রয়োগেব ক্ষমতার। ভাষার প্রকাশ-শক্তির বিস্তার এবং প্রাঞ্জলতা বিধানেই তার বলিষ্ঠতাব ভিত্তি। সংবাদ ও সাময়িক পত্রের পৃষ্ঠায় সেই সর্বমুখী প্রয়োগ-প্রবণতার সফল বিকাশ। বসরচনা, দর্শন, রাষ্ট্র, ধর্ম, সমাজ প্রভৃতি বিষয়ক গুরুগম্ভীর আলোচনা ও তথ্য-প্রকাশ থেকে শুরু করে নানা রকমের ইস্তাহার-বিজ্ঞাপন রচনার লঘু ভাষা-প্রয়োগেও সংবাদপত্রের পৃষ্ঠায় সাবলীল প্রাঞ্জলতা প্রায় সর্বজন-আয়ত্ত বৈশিষ্ট্যে পরিণত হয়েছিল।

বাংলা গদ্যে style-এব সুপরিণতিব পূর্বসূত্র

এবারে এল সাহিত্যিক বস-ব্যঞ্জনাময় ভাষাসৃষ্টির প্রেরণা। মানুষের ভাবনায় এমন কথাও আছে, কেবল অন্বয়-পরিবদ্ধ বাক্য, কিংবা আভিধানিক স্পষ্টার্থযুক্ত শব্দেব প্রয়োজনেই যার তাৎপর্য পূর্ণ অধিগম্য হয না। বক্তব্যের গূঢ়ার্থ যেখানে বক্তাব অভিপ্রায়ের মধ্যে নিহিত থাকে, সেখানে সার্থক প্রকাশ কেবল তখনই সম্ভব, যখন বক্তার অন্তরঙ্গ ঝোঁকটি বাগ্‌ভঙ্গির মধ্যে সমুচিত বিন্যস্ত হতে পারে। এখানেই ভাষাব দেহে বক্তার ব্যক্তিত্বের সংযোজনবশে স্বাতন্ত্র্যদীপিত 'স্টাইল'-এর উদ্ভব ঘটে।

রামমোহন বাংলা গদ্যের প্রথম ব্যক্তিত্ব-ভাস্বর লেখক। কিন্তু তাঁর কালে গদ্যের শারীরিক গঠন সম্পূর্ণ বিন্যস্ত হতে পারে নি। ভাষার আভ্যন্তরীণ সামর্থ্যও তাই শিল্প-সুষমাযুক্ত লাবণ্য আয়ত্ত করে উঠতে পারে নি। 'তত্ত্ববোধিনী' পত্রিকা প্রকাশেরও পূর্বে বিভিন্ন পত্র-পত্রিকাব পৃষ্ঠায় বাংলা গদ্যের গঠন-প্রকৃতি যে কত স্বাভাবিক ও সর্বজনসাধ্য হয়ে পড়েছিল, তার এক নতুন গ্রন্থভিত্তিক নিদর্শন পাওয়া গেছে। গ্রন্থটির আবিষ্কর্তা অধ্যাপক যতীন্দ্রমোহন ভট্টাচার্য ; লেখক বর্তমান বাংলাদেশের শ্রীহট্ট জেলার কৃষ্ণচন্দ্র শিরোমণি। গ্রন্থের নাম 'পুরাণবোধোদ্দীপনী—চতুর্থ খণ্ড', —রচনা সমাপ্তির কাল ১৮২৭ খ্রিস্টাব্দের শেষ ভাগ। এখানে স্মরণ করতে হয়, কৃষ্ণচন্দ্রের গ্রন্থরচনা ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের যুগান্তকারী সৃষ্টি 'বেতাল পঞ্চবিংশতি' প্রকাশের (১৮৪৭) প্রায় কুড়ি বছর আগেকার। লেখক কোনো বিশেষ প্রতিভার অধিকারী ছিলেন না। তাহলেও, অনায়াসে তিনি লিখতে পেরেছিলেন,—"শচীকে বৃহস্পতি অভয় প্রদান করিয়া

'পুরাণবোধোদ্দীপনী' ও লিখ্য বাংলা গদ্যেব সাধারণ রূপ

আপনার অন্তঃপুরে রাখিলেন। পরে ক্ষণমাত্র ব্যাজে নহুষ রাজার দূত বৃহস্পতির গৃহে আগমন করিয়া বলিলেন যে, শচীকে নহুষ রাজা আহ্বান করিয়াছেন।"—এই ভাষা 'তত্ত্ববোধিনী'-পূর্ব লিখ্য বাংলা গদ্যের সমুচিত নিদর্শন হিশেবে গৃহীত হতে পারে।

এই সাবলীল ভাষা-রূপের গভীরে শিল্পের সৌন্দর্য বিচ্ছুরিত করেছিল দেবেন্দ্রনাথ-অক্ষয়কুমার-বিদ্যাসাগরের ব্যক্তিত্বদীপ্ত স্টাইল; 'তত্ত্ববোধিনী পত্রিকা'র পৃষ্ঠাতেই তার প্রথম স্মরণীয় প্রকাশ।

বাংলা গদ্য style গঠনে ত্রয়ী

'তত্ত্ববোধিনী'র প্রতিষ্ঠাতা পরিকল্পক ছিলেন দেবেন্দ্রনাথ ঠাকুর ; সে কথা আগে বলেছি। এই পত্রিকা-গোষ্ঠীর বরণীয় লেখক হিশেবেও তিনি প্রথম স্মরণীয়। প্রিন্স দ্বারাকানাথের জ্যেষ্ঠ পুত্র ছিলেন দেবেন্দনাথ ; জন্ম হয় ১৮১৭ খ্রিস্টাব্দের ১৭ই মে। কেবল রবীন্দ্রনাথ নন, মহর্ষির অন্যান্য পুত্রেরাও অনেকেই যুগ-দুর্লভ শিল্প-ক্ষমতার অধিকারী ছিলেন ; আর সেই লোকোত্তর শক্তির উৎস ছিল তাঁদের পিতৃ-প্রতিভার মধ্যে। দার্শনিকের অতলস্পর্শ অনুভবের সূত্রে কবির আবেগকেও গ্রথিত করেছিল মহর্ষির গদ্য। 'ব্রাহ্মধর্মের ব্যাখ্যান'-এ তাঁর ব্রহ্মোপলব্ধির প্রকাশ ঘটেছে ভক্তিসুন্দর সাবলীল ভাষায় —"ভূলোকে, দ্যুলোকে, আকাশে, অন্তরীক্ষে, ঊষাকালে, শ্রদ্ধাবান একনিষ্ঠ বীরেরা সেই স্বপ্রকাশ, আনন্দস্বরূপ, অমৃত-স্বরূপ পরমেশ্বরকে সর্বত্র দৃষ্টি করেন।...ঊষার আগমনের সঙ্গে সঙ্গে আমাদের অন্তরাকাশে তাঁহার আলোক প্রকাশ পায়।"

মহর্ষি দেবেন্দ্রনাথ

প্রধানভাবে ব্রাহ্মসমাজ, অথবা 'তত্ত্ববোধিনী পত্রিকা'র জন্যেই তাঁর প্রায় সকল রচনাই লিখিত হয়েছিল। তাহলেও ঐসব লেখার সাহিত্য-মূল্যও কম নয়। বাজনারায়ণ বসু বলেছিলেন, বাংলা গদ্যে বক্তৃতার ভাষা এক সফল সাহিত্যিক পরিণতি লাভ করেছিল দেবেন্দ্রনাথের ব্রাহ্ম সমাজের বক্তৃতামালায়। বস্তুত, বক্তৃতার এই বাক্‌রীতি বাংলা সাধু গদ্যের দেহে এক অভিনব সাবলীলতা দান করেছিল। মহর্ষির রচনাপঞ্জীর মধ্যে রয়েছে 'ব্রাহ্মর্ধম' (১৮৫১-৫২), 'ব্রাহ্ম-সমাজের বক্তৃতা' (১৮৬২) 'ব্রাহ্ম-ধর্মের ব্যাখ্যান' (১৮৬৯-৭২) ইত্যাদি। রচনাগুলি উল্লিখিত সময়ে প্রথম প্রকাশিত হয়েছিল 'তত্ত্ববোধিনী পত্রিকা'য়,—পরে এগুলি গ্রন্থাকারেও পুনঃপ্রকাশিত হয়।

সাহিত্যিক সৃষ্টি হিশেবে মহর্ষির শ্রেষ্ঠ রচনা তাঁর 'স্বরচিত জীবনচরিত' (১৮৯৮)। "১৮ বৎসর হইতে ৪১ বৎসর বয়ঃক্রম পর্যন্ত" নিজ জীবনের কাহিনী লিপিবদ্ধ করে প্রিয়নাথ শাস্ত্রীকে তিনি পাণ্ডুলিপি দিয়ে গিয়েছিলেন। প্রথমে নির্দেশ ছিল, লেখকের জীবৎকালে গ্রন্থটি যেন প্রকাশিত না হয়। পরে অনুরাগীদের বিশেষ আগ্রহে মহর্ষির জীবদ্দশাতেই গ্রন্থটিপ্রকাশিত হয়। এই গ্রন্থের ভাষা ও বর্ণনায় আত্মদর্শনের গভীরতা, নিসর্গপ্রীতির ঐকান্তিকতা এবং ঈশ্বর-ভক্তির অবিচলতা সমগ্র রচনাকে আশ্চর্য শিল্প-সুষমায় মণ্ডিত করেছে। মহর্ষির পত্রাবলিতেও ক্ষণে ক্ষণে কবি-পিতার প্রতিভাকে অনায়াসে প্রত্যক্ষ করা চলে।

বাংলা গদ্যে উনিশ শতকের নবজাগরণের প্রথম উজ্জ্বল প্রকাশ ঘটেছিল ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের রচনায়। প্রায় একই সময়ে তার আরো একটি রূপ প্রত্যক্ষ করি অক্ষয়কুমারের গদ্যপ্রবাহে। অপরিণত-যৌবন রবীন্দ্রনাথ একদা লিখেছিলেন—"যে দেশে শেক্সপীয়র জন্মিয়াছে, সেই দেশেই নিউটন জন্মিয়াছে ; যে দেশে অত্যন্ত বিজ্ঞান-দর্শনের চর্চা, সেই দেশেই অত্যন্ত কাব্যের প্রাদুর্ভাব ; ইহা হইতে প্রমাণ হইতেছে, কল্পনার কাজ কেবলমাত্র সৃজন করা নয়। যেদেশে কাল্পনিক লোক বিস্তর আছে, সেদেশের লোকেরা কবি হয়, দার্শনিক হয়, বৈজ্ঞানিক হয়। সকলি হয়।" কবি নিজে বিজ্ঞানের আলোচনা করে, এবং বিজ্ঞানাচার্য জগদীশচন্দ্রের আযৌবন মানস সঙ্গচারণ করে এই সত্য প্রমাণ

বাংলা গদ্যে অক্ষয়কুমার

করে গেছেন। বাংলা সাহিত্যের রবীন্দ্রযুগ আত্যন্তিক বিজ্ঞান-দর্শনসাধনারও যুগ,—আচার্য জগদীশচন্দ্র-প্রফুল্লচন্দ্র, ব্রজেন্দ্রনাথ শীল-কৃষ্ণচন্দ্র ভট্টাচার্যের যুগ। বস্তুত সাহিত্যের সম্পূর্ণতা কেবল সৃজনমূলক রচনার প্রাচুর্যে নয়। দর্শন-বিজ্ঞান-ইতিহাসাদির জ্ঞান-মার্গী সাধনা সাহিত্য ও ভাষাকে বলিষ্ঠতা দান করে থাকে ; জাতির হৃদ্‌বৃত্তি ও চিদ্‌বৃত্তিকে বিকশিত করে সমগ্র জাতীয় জীবনকে করে তোলে সম্পূর্ণ—ভারসম। এই পূর্ণতার মধ্যেই সাহিত্যকর্মেরও যথার্থ সফলতা। ঈশ্বরচন্দ্র-অক্ষয়কুমারের যুগ কেবল বাংলা গদ্য ভাষার নয়, রেনেসাঁস যুগের বাঙালি জাতীয়তারও নব-প্রবোধনের যুগ। শিল্পের পথে, জীবন-সাধনার ভাবানুভব-গাঢ় উপলব্ধির পথে, জাতির মনকে সেদিন চালনা করেছিলেন ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর। বৈজ্ঞানিক-দার্শনিক অক্ষয়কুমার এলেন ভাবুক জাতির জীবনে সর্বপ্রথম বস্তুনির্ভর এবং নির্বস্তুক জ্ঞানের আলো নিয়ে। বিদ্যাসাগরের ভাব ও ভাষায় ঋজুতার সঙ্গে রয়েছে হৃদয়াবেগের জঙ্গমতা। অক্ষয়কুমারের বিচার-পরীক্ষণপূর্ণ রচনার ভাষা যেমন ধীর, তেমনি সংযত। এই দুই অবিস্মরণীয় লেখকের একজন দিয়েছেন ভাবের আবেগ—প্রাণের উৎসাহ ; আর একজন বর্ধিত করেছেন প্রাণের শক্তি।

অক্ষয়কুমারের জীবন-কথা

১৮২০ খ্রিস্টাব্দের ১৫ই জুলাই অক্ষয়কুমারের জন্ম হয়েছিল। তাঁর পিতা ছিলেন পীতাম্বর দত্ত, জননী দয়াময়ী। অঙ্কশাস্ত্র, পদার্থ বিজ্ঞান, মনোবিজ্ঞান প্রভৃতি বিজ্ঞানের নানা শাখায় তাঁর জ্ঞান ও উৎসাহ ছিল আবাল্য প্রখর। উনিশ বছর বয়সে পিতৃবিয়োগের ফলে তাঁকে শিক্ষায়তন ত্যাগ করে কর্মসন্ধান করতে হয়। একান্ত শুভানুধ্যায়ী কোনো এক আত্মীয় এই সময়ে তাঁকে আইন পড়তে উপদেশ দেন। অক্ষয়কুমার জবাব দিয়েছিলেন,—"যে বিষয় পরিবর্তনীয় ; তাহা শিক্ষা করিলে লাভ কি?"—এর থেকেই বিজ্ঞানের প্রতি, বিশ্বনিয়ামক চিরন্তন জ্ঞানের প্রতি, অক্ষয়-প্রতিভার সহজাত পিপাসার পরিচয় স্বয়ংস্ফুট হয়ে থাকে। এই সহজ প্রতিভাই 'তত্ত্ববোধিনী পত্রিকা'কে একদা সর্বজ্ঞানের আকর করে তুলেছিল। বস্তুত 'তত্ত্ববোধিনী'র সম্পাদক হিশেবেই গদ্য-লেখক ও জ্ঞানি-মনীষী অক্ষয়কুমারের যুগপৎ আত্মপ্রকাশ। মহর্ষি দেবেন্দ্রনাথ একথা স্বীকার করে বলেছিলেন,—"তত্ত্ববোধিনী পত্রিকার এক সময়ে ৭০০ জন গ্রাহক ছিল ; তাহা কেবল এক অক্ষয়বাবুর দ্বারা। অক্ষয়কুমার দত্ত যদি সে সময়ে পত্রিকা সম্পাদনা না করিতেন, তাহা হইলে তত্ত্ববোধিনী পত্রিকার এরূপ উন্নতি কখনোই হইতে পারিত না।"

তাহলেও, সাহিত্যক্ষেত্রে অক্ষয়কুমারের প্রথম আবির্ভাব ঘটেছিল একখানি কাব্যগ্রন্থ নিয়ে, 'অনঙ্গমোহন' কাব্যের প্রকাশকাল ১৮৩৪ খ্রিস্টাব্দে। ঈশ্বর গুপ্তের নির্দেশে 'সংবাদপ্রভাকর'-এর জন্য তিনি প্রথম গদ্য রচনা করেছিলেন। তারপরে 'তত্ত্ববোধিনী'র পৃষ্ঠায় এই গদ্যের পূর্ণ বিকাশ। পুস্তিকার আকারে অক্ষয়কুমারের প্রথম যে দুখানি গদ্য রচনা প্রকাশিত হয়, তার একখানি 'ভূগোল' (১৮৪১) একখানি 'শ্রীযুক্ত ডেভিড্ হেয়ার সাহেবের নাম স্মরণার্থ তৃতীয় সাম্বৎসরিক সভার বক্তৃতা'। তাঁর ইতিহাস-বিখ্যাত প্রথম গদ্যগ্রন্থ 'বাহ্যবস্তুর সহিত মানব প্রকৃতির সম্বন্ধ বিচার' দুই খণ্ডে প্রকাশিত হয়েছিল যথাক্রমে ১৮৫১ ও ১৮৫৩ খ্রিস্টাব্দে। য়ুরোপীয় বিজ্ঞান ও দর্শনের সূত্র এই গ্রন্থে সহজ গদ্যে গ্রথিত হয়েছিল। অক্ষয়কুমারের আর একখানি উল্লেখ্য গ্রন্থ 'ভারতবর্ষীয় উপাসক সম্প্রদায়', ইংরেজ গবেষক H. H. Wilson-এর 'The Religious Sects of the Hindus' অবলম্বনে কল্পিত ও রচিত। ভারতবর্ষের প্রাচীন সভ্যতা ও ধর্মচেতনার একটি ঐতিহাসিক ও ধর্মতত্ত্বগত প্রামাণিক পরিচয় এই গ্রন্থে রয়েছে। অক্ষয়কুমারের স্বতন্ত্র গদ্য-রূপের স্বভাবও এতে সুপ্রকট,—"ল্যাটিন ও গ্রীক, কেলটিক ও টিউটোনিক, লেটিক ও স্লাবোনিক, হিন্দু ও পারসিক

রচনাপঞ্জী

ইত্যাদি বিভিন্ন বংশীয় বিভিন্ন জাতি একটি মূল জাতি হইতে উৎপন্ন হইয়াছে, এই পরম মনোহর মহত্তম তত্ত্বটি য়ুরোপীয়দিগের শব্দবিদ্যানুশীলনের, বিশেষত সংস্কৃত চর্চার সুধাময় ফল।"

অক্ষয়কুমারের অধিকাংশ রচনাই একদা পাঠ্যপুস্তকের মর্যাদা পেয়েছিল। এইসব পুস্তকের মধ্যে রয়েছে, 'চারুপাঠ' প্রথম ও দ্বিতীয় ভাগ, 'বাষ্পীয় রথারোহীদিগের প্রতি উপদেশ', 'ধর্মোন্নতি সংসাধক প্রস্তাব', 'ধর্মনীতি', ও 'পদার্থবিদ্যা'।

বাংলা গদ্যরীতির গঠনে যে শিল্পি-ব্যক্তিত্বের দান ঐতিহাসিক পথরচনার মর্যাদায় অধিষ্ঠিত হয়েছে, তিনি ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর। স্বয়ং রবীন্দ্রনাথও তাঁকে বাংলা গদ্যের 'প্রথম যথার্থ শিল্পী' বলে অভিহিত করেছেন।

যথার্থ শিল্পী বিদ্যাসাগর

১৮২০ খ্রিস্টাব্দ ২৬শে সেপ্টেম্বর যুগপুরুষ বিদ্যাসাগরের জন্ম হয়েছিল মেদিনীপুর বীরসিংহের এক অত্যন্ত দরিদ্র ব্রাহ্মণ বংশে। তাঁর পিতা ছিলেন ঠাকুরদাস বন্দ্যোপাধ্যায় ও মাতা ভগবতী দেবী। কঠোর দারিদ্র্য ও দুরবস্থার সঙ্গে যুদ্ধ করে ঈশ্বরচন্দ্র সংস্কৃত কলেজে সর্ববিদ্যা মন্থন করেছিলেন ; তাই তাঁর উপাধি হয়েছিল 'বিদ্যাসাগর'। কিন্তু বাঙালি মানসিকতার ইতিহাসে তিনি অবিস্মরণীয় হয়ে আছেন 'দয়ার সাগর' রূপে। কেবল বাংলা গদ্যেরই নয়, শিক্ষা, ও নবীন সমাজ সংস্কারেরও, তিনি ছিলেন শ্রেষ্ঠ হোতা।

'বেতাল পঞ্চবিংশতি'

বিদ্যাসাগরের প্রথম গ্রন্থ 'বেতাল পঞ্চবিংশতি' প্রথম প্রকাশিত হয় ১৮৪৭ খ্রিস্টাব্দে। হিন্দি 'বেতাল-পচ্চিশী'র অনুসারে এই সরস গল্পগ্রন্থটি রচিত হয়েছিল বিশেষ ভাবে ফোর্ট উইলিয়ম কলেজের পাঠ্যপুস্তক রূপে। কলেজ-কর্তৃপক্ষই গ্রন্থের প্রকাশক ছিলেন। এর আগে 'বাসুদেবচরিত' নামে আর একখানি গ্রন্থ বিদ্যাসাগর লিখেছিলেন 'শ্রীমদ্ভাগবত'-এর দশম স্কন্ধ অবলম্বনে। সম্ভবত হিন্দু পুরাণের কাহিনী বলে ফোর্ট উইলিয়ম কর্তৃপক্ষ এতে পৌত্তলিকতার গন্ধ পেয়েছিলেন। তাই গ্রন্থটি তাঁরা ছাপেন নি।

গদ্যে শিল্পরূপের বিকাশ

যাই হোক, 'বেতাল পঞ্চবিংশতি'তেই ভাষা-শিল্পী বিদ্যাসাগরের 'অ-পূর্ব বস্তু নির্মাণক্ষমা' শক্তির প্রাঞ্জল প্রকাশ ঘটেছিল। এই গ্রন্থেই বাংলা গদ্যের রীতিশুদ্ধ রূপ প্রথম আনুপূর্বিক শৈল্পিক শৃঙ্খলায় প্রকাশ পেল ; প্রতিটি বাক্য হল আদি-অন্তে অন্বিত, সুগঠিত, পূর্ণাঙ্গ। বিদ্যাসাগরই সর্বপ্রথম বাংলাগদ্যের প্রতি বাক্যকে ছেদ চিহ্ন দ্বারা পরস্পর থেকে পৃথক করে দেখালেন। কেবল তাই নয়, শব্দের পারস্পরিক অন্বয়ের ফলে গদ্যেও যে ছন্দের ঝঙ্কার জেগে ওঠে,—সে কথাও সচেতন ভাবে প্রথম প্রতিপন্ন করলেন তিনিই। তাছাড়া তাঁর রচিত গদ্য কেবল বাচ্যার্থকেই প্রকাশ করল না, শিল্পীর ঋজু স্নিগ্ধ ব্যক্তিত্বের স্পর্শে শব্দাবলি হয়ে উঠল ব্যঞ্জনাধর্মী। ড. সুনীতিকুমার চট্টোপাধ্যায় ঐতিহাসিকের দৃষ্টি নিয়ে বলেছিলেন বাংলা গদ্যে বিদ্যাসাগরের এই অভূতপূর্ব সৃজনদক্ষতার "ফলেই শতাব্দীপাদের মধ্যেই বঙ্কিমচন্দ্র এবং অর্ধ-শতাব্দীর মধ্যে রবীন্দ্রনাথের আবির্ভাব সম্ভব" হয়েছিল। 'বেতাল পঞ্চবিংশতি'র একটি ছত্র উদ্ধার করলেই এই সকল মন্তব্যের সত্যতা প্রতিপাদিত হতে পারবে —

"বারাণসী নগরীতে প্রতাপমুকুট নামে এক প্রবল প্রতাপ নরপতি ছিলেন। তাহার মহাদেবী নামে প্রেয়সী মহিষী ও বজ্রমুকুট নামে হৃদয়নন্দন নন্দন ছিল।"

নাতিদীর্ঘ এই দুটি বাক্যের একটি সরল, একটি যৌগিক। যথাযোগ্য বিরতিচিহ্নের প্রভাবে সাবলীল অবয়ব-পরিবদ্ধ পদাবলি ছন্দোঝঙ্কৃত হয়ে উঠেছে। অনুপ্রাস-তরঙ্গিত সুচয়িত শব্দগুচ্ছ তাতে পদ্যের ধ্বনিসুষমা যোজনা করে।

সাধারণভাবে স্বীকৃত হলেও, আগেই বলেছি,—ঐ দুটিকে আমরা গল্পরূপেই বিচার করব। উপন্যাসের জীবন-বিস্তার এবং অনপনেয় জটিলতার আভাসও নেই এদের প্লট-এ। বরং 'শেষের কবিতা' উপন্যাসের জীবন-জিজ্ঞাসা যেন এখানে পূর্ণতা-পর্যায়ের অটুট প্রত্যয়ে আলোকিত হয়ে গীতধর্মী গল্প-রূপ পেয়েছে। 'দুইবোন'-এর-শিল্প-পরিণতি 'মালঞ্চ' ; আসলে দুটি গল্পের প্লট একটিই। শর্মিলা বিয়ে করেছিল ; স্বামী শশাঙ্ক-র জীবনে নিজের নারীত্বকে সর্বাঙ্গে ছড়িয়ে দিয়ে পুরুষের প্রেমকে সে লুঠে নিয়েছিল, শশাঙ্ককে করেছিল দেহ-মনে চরিতার্থ। এমন সময় বিধির দুর্জয় আঘাত নেমে এল শর্মিলার শরীরে। আর তখনই ছোট বোন উর্মিমালা এসে শশাঙ্ককে দিতে চাইল নূতন মুক্তি,—নিজের দেহে-মনে ; সেই সঙ্গে নিজে বাঁধা পড়ল শশাঙ্কের আকর্ষণে। শর্মিলা সবই বোঝে ; নিজের স্বামীকে নিঃসহায়ে হারিয়ে ফেলার দীনতায় তার মধ্যেকার 'নারী' ক্ষণে ক্ষণে ক্ষুব্ধ হয়ে ওঠে। আবার তার নিজেরই অন্তরের 'দিদি' ছোটবোনের জন্যে সব হারাতে পারার তৃপ্তিতে স্মিত হাস্যে হয়ে ওঠে উজ্জ্বল। এমন সময় চরম মুহূর্তে শর্মিলা সাবলীল হয়ে ওঠে অতিলৌকিক শক্তির বলে, শশাঙ্ক-শর্মিলা পুনর্মিলিত হয়,—উর্মিমালা ছুটে যায় য়ুরোপের পথে।

'দুইবোন

'দুইবোন'-এর প্লট-এ যেমন, কবি-কল্পনাতেও তেমনি বিস্রস্ততা রয়েছে। একই বিবাহিত পুরুষের প্রতি তার স্ত্রী এবং দ্বিতীয়া নারীর প্রণয়-সংঘাত তীব্র হতে পারে নি দুটি বোনের মধ্যে ; তা-ছাড়া শেষ মুহূর্তে শর্মিলার রোগমুক্তির আকস্মিকতা এবং সেই প্রসঙ্গে অতিলৌকিক শক্তির ব্যবহার গল্পের বাস্তব রসকেও ফিকে করেছে। 'মালঞ্চ'-তে সেই অভাব পূরিত হল। এখানে নীরজা ও সরলার প্রণয়-দ্বন্দ্ব শশাঙ্কর বদলে কেন্দ্রিত হয়েছে আদিত্যর মধ্যে। পুরুষ হিশেবে আদিত্য অনেক বেশি সক্রিয়,—বলিষ্ঠ এবং জীবন্ত। তাছাড়া নীরজা ও সরলার নিঃসম্পর্কতা নীরজার রুগ্ন দেহমনের ঈর্ষাকে জ্বালাতপ্ত করেছে। নীরজার যন্ত্রণা যেমন মানবিক, তেমনি তার নাটকীয় সমাপ্তি ট্রাজেডি-নিবিড়। প্লটের এই সহজ পরিণতি গল্প-রসকে যেমন হৃদ্য করেছে, কবি-কল্পনার অবাধ গীতি-সুধাপ্লাবন আর মালঞ্চ-পটভূমির পুষ্প-সুরভিত সৌন্দর্য 'মালঞ্চ'কে ঘনতর সুন্দর করেছে।

'মালঞ্চ'

প্রভাতকুমার মুখোপাধ্যায় বলেছেন,—'দুইবোন', 'মালঞ্চ' ও 'বাঁশরী'-র জীবন-চিন্তার সমসূত্রে গাঁথা আছে শেষ গল্পের বই 'তিন সঙ্গী'। ১৩৪৬-৪৭ বাংলা সালে সাময়িক পত্রিকার প্রয়োজনে লেখা তিনটি গল্পকে একত্র করে 'তিন সঙ্গী' নাম দেওয়া হয়। গল্প তিনটি যথাক্রমে 'রবিবার', 'শেষ কথা' এবং 'ল্যাবরেটরি'। নর-নারীর প্রণয় ও তার সামাজিক এবং দৈহিক জটিলতা নিয়ে কবির কল্পনা, ধ্যানীর জিজ্ঞাসা, ও মনীষীর বিচার শিল্প-সৃষ্টির এক অভিনব বিস্ময়-লোকে উত্তীর্ণ করেছে এই গল্প তিনটিকে।

'তিন সঙ্গী'

শেষ পর্যায়ের গল্প গ্রন্থগুলির মধ্যে 'তিন সঙ্গী' একদা প্রবল চাঞ্চল্য সৃষ্টি করেছিল। কবির লেখা সর্বশেষ গল্প-সংকলন 'গল্পসল্প'-র গ্রন্থন কাল ১৩৪৮ সালের ২৫শে বৈশাখ। আশ্চর্য হাল্কা-ভঙ্গির গল্পগুলির অভ্যন্তরে ছড়িয়ে আছে অতীন্দ্রিয়-প্রায় গভীর জীবনানুভবের স্পর্শ। বাইরে থেকে মনে হয় বুঝি হাল্কা মেজাজের শিশু-গল্প ; কিন্তু কবি নিজে বলেছেন,—ছেলেরা এই গল্পের জগৎ দখল করতে চাইলেও "হাত ফস্কে যায়, আসলে এর ভেতরের খবর বড়দের জন্যই।"

'সে', 'গল্পসল্প' ইত্যাদি

'গল্পসল্প' বাইরে থেকে শিশুমনকে হাতছানি দিয়ে ডাকে, তবু অন্তরে অন্তরে গল্পগুলি বড়দেরই। আর 'সে' গল্প-গ্রন্থে ছোটদের গল্পের ভেতর থেকে বড়দের জন্যেও ভেসে আসে ইশারা। 'সে'-র গ্রন্থনকাল ১৩৪০ বাংলা সাল। রথীন্দ্রনাথ ও প্রতিমাদেবীর পালিতা কন্যা

নন্দিনীর (ডাকনাম পুপে) জন্য রচিত হয়েছিল গল্পগুলি। অপরূপ শৈলীগুণে গল্পের জগতে বড় এবং ছোটদের মহলের বেড়া ভেঙে দিয়ে এক সর্বজনীন আনন্দলোক রচনা করে গেছেন কবি এই শেষ পর্যায়ের গল্পে।

এছাড়া আরো একটি সম্পূর্ণ গল্প আর দুটি গল্প-কাঠামো সাময়িক পত্রে প্রকাশিত হলেও গ্রন্থিত হয় নি দীর্ঘদিন। পরে 'গল্পগুচ্ছ' চতুর্থ খণ্ডের অঙ্গীকৃত হয়েছে।—তাদের নাম যথাক্রমে 'প্রকৃতির পরিহাস', 'শেষ পুরস্কার' আর 'মুসলমানীর গল্প'। বিখ্যাত 'বদনাম' গল্পটি ১৩৪৮ সালের 'প্রবাসী'তে (জ্যৈষ্ঠ সংখ্যায়) প্রথম প্রকাশিত হয়েছিল,—অধুনা পশ্চিমবঙ্গ সরকার প্রকাশিত 'রবীন্দ্র-রচনাবলী' এবং চতুর্থ খণ্ড 'গল্পগুচ্ছ'তে গ্রন্থিত হয়েছে।

## ৪। পূর্ণতা পর্বের গদ্য-রচনাবলি

পূর্ণতাপর্বেব গদ্য

যেমন অন্যান্য ধারায়, তেমনি এ-যুগের গদ্য রচনাতেও কবির কল্পনা এবং মনীষীর ভাবনা পূর্ণতার উত্তুঙ্গ শিখরে পৌঁচেছে। পূর্ব-পূর্ব বারের মতো এই পর্যায়েও বচনার বৈচিত্র্য ও সংখ্যাবাহুল্য প্রাচুর্যে পূর্ণ ফলে, এই সংক্ষিপ্ত আলোচনায় কেবল সমুল্লেখ্য গদ্য-গ্রন্থ্গুলিরই আলোচনা সম্ভব, পৃথক্ পৃথক্ রচনার পূর্ণাঙ্গ আলোচনার ক্ষেত্র এ নয়।

'মানুষেব ধর্ম

আলোচ্য [illegible] প্রথম প্রবন্ধ গ্রন্থ 'মানুষেব ধর্ম' ১৩৪০ বাংলা সালে প্রকাশিত হয়েছিল। এটি কলকাতা বিশ্ববিদ্যালয়েব প্রথম কমলা বক্তৃতা। এই রচনায় রবীন্দ্রনাথ শাস্ত্র ও আচার-সর্বস্ব ধর্মের সংস্কারকে অস্বীকাব করে মানুষেব আত্মার ধর্মের স্বরূপ ব্যাখ্যা করেছেন। মানুষ যেখানে আত্ম-চেতনাময়,—সেখানে সর্বসাধারণের থেকে সে পৃথক্—একমেবাদ্বিতীয়। তাই নিজেব ধর্মকে তখন নিজের আত্মার ভেতর থেকেই উদ্ভূত করতে হয়,—কাবণ, ধর্ম তো আত্মাকে ধারণ করে রাখবারই মৌল শক্তি। 'আমাব ধর্ম' নামক প্রবন্ধে কবি বলেছিলেন, শাস্ত্রের ধর্ম, বিশেষিত আচার ও রীতি-নীতির ওপরে প্রতিষ্ঠিত ধর্ম, তাঁব নিজের ধর্ম নয়, সে ধর্ম রয়েছে তাঁর আত্মার গভীরে। সর্বমানবের প্রসঙ্গে এই আত্ম-ধর্মের কথাই তিনি বললেন এবারে 'মানুষের ধর্ম'-তে। দার্শনিকের গভীর মনন কবির উপলব্ধির সূত্রে গাঁথা পড়ে ভাবে এবং ভাষায় দুর্লভ সংবেদনার [illegible]ষ্ট করেছে।

'ছন্দ' ও 'বাংলা ভাষা-পবিচয'

১৩৪৩ বাংলা সালে গ্রন্থিত হয় 'ছন্দ' সম্বন্ধীয় প্রবন্ধাবলি। কবি যে শুধু বিচিত্র ছন্দের স্রষ্টাই নন, বৈজ্ঞানিক রূপ-জিজ্ঞাসুও,—তার নিঃসংশয় প্রমাণ রয়েছে এই গ্রন্থে। বৈজ্ঞানিক নিয়মের ব্যাখ্যা ও প্রতিষ্ঠার প্রসঙ্গে যুক্তির আনুপূর্বিকতা একটুও ক্ষুণ্ণ হয় নি, অথচ সাহিত্যের উপভোগ্যতা ও উপলব্ধি-ময়তাকে ছড়িয়ে দিয়েছেন এই রচনারও সর্বাঙ্গে। এই সঙ্গে, এখানেই স্মরণ করে রাখি, 'বাংলা ভাষাপরিচয়' গ্রন্থিকার কথা। ১৯৩৮ খ্রিস্টাব্দে (১৩৪৫ বঙ্গাব্দ) এটি প্রথম প্রকাশিত হয়,—ছন্দতত্ত্বের পরে এই গ্রন্থে সঞ্চিত হয়েছে ভাষাতত্ত্বের বৈজ্ঞানিক-ঐতিহাসিক রূপায়ণ।

ভ্রমণকাহিনী ও দিনপঞ্জী ইত্যাদি

এই সময়কার ভ্রমণ-কাহিনী বা দিনপঞ্জীর মধ্যে আছে,—'জাপানে পারস্যে' (১৩৪৩), 'পাশ্চাত্য ভ্রমণ' (১৩৪৩), 'পথে ও পথের প্রান্তে' (১৩৪৫) এবং 'পথের সঞ্চয়' (১৩৪৬)। 'জাপান যাত্রী' এবং 'পারস্য',—এই দুটি রচনা সংকলিত হয় প্রথম গ্রন্থে। 'পাশ্চাত্য ভ্রমণ' গ্রন্থে 'য়ুরোপ প্রবাসীর পত্র' (পরিবর্তিত সং) আর 'য়ুরোপ যাত্রীর ডায়েরী'র (পুনর্মুদ্রিত) দ্বিতীয় খণ্ড একত্র সংকলিত হয়। 'পথের সঞ্চয়'-এ আছে ১৯১১-১২ খ্রিস্টাব্দে য়ুরোপ-আমেরিকা ভ্রমণকালে লিখিত প্রবন্ধাবলি। সকল

রচনাতেই কবির ব্যক্তিত্ব-সুনিবিড় পথিক মনের পরিচয় রসান্বিত প্রকাশ পেয়েছে,—যেমন বর্ণনা, তেমনি ভাষা-ভঙ্গিতে।

এ-সময়কার সাহিত্য-তত্ত্ব বিষয়ক শ্রেষ্ঠ গ্রন্থ 'সাহিত্যের পথে' সংকলিত হয়ে প্রথম প্রকাশ লাভ করে ১৩৪৩ বাংলা সালে। 'সবুজপত্র'-র শুরু থেকে আরম্ভ করে পরবর্তী প্রায় কুড়ি বছরের সাহিত্য-বিষয়ক নিবন্ধাবলিকে বাছাই করে এই প্রবন্ধ-সংগ্রহে সংকলন করেছিলেন স্বয়ং কবি। তাঁর সাহিত্য-বিষয়ক পুরাতন ভাবনা পরিণততম,—চিরন্তন রূপ পেয়েছে এই রচনাগুচ্ছে। যেমন মনন, তেমনি রস-গভীরতায় এরা গভীর-সুন্দর। 'প্রাক্তনী' নামে প্রাক্তন-ছাত্রদের সভায় কথিত কবির অভিভাষণাবলির এক সংগ্রহ প্রকাশিত হয়েছিল ১৩৪৩ সালেই।

'সাহিত্যের পথে' ও 'প্রাক্তনী'

শিক্ষাবিষয়ক কয়েকটি নিবন্ধও এই পর্যায়ে লিখিত হয়েছিল। তাদের মধ্যে আছে 'বিশ্ববিদ্যালয়ের রূপ', 'শিক্ষার বিকিরণ', 'শিক্ষার ধারা' ইত্যাদি।

শিক্ষাবিষয়ক নিবন্ধ

রবীন্দ্র-জীবনে পূর্ণতা-পর্যায়ের সবচেয়ে বিস্ময়কর গদ্য রচনা দুইটি,—এক 'কালান্তর', আর এক 'বিশ্বপরিচয়'। দুইটি পুস্তকই গ্রন্থিত হয় ১৩৪৪ বাংলা সালে। প্রথম গ্রন্থে আধুনিক বিশ্বের সমাজ, রাষ্ট্র, সাহিত্য-সংস্কৃতি-বিষয়ক সর্ববিধ সমস্যাকে প্রত্যক্ষ করে,—কবি-মনীষীর দৃষ্টিতে তাদের ব্যাখ্যা, রূপায়ণ ও সমাধান করার প্রয়াস রয়েছে। মানব-ইতিহাস ও আধুনিক সভ্যতার এমন অনুপুঙ্খ, অথচ অখণ্ড সম্পূর্ণ পরিচয় রচনা এক পরম বিস্ময়কর ঘটনা।

'কালান্তর'

তার চেয়ে কম বিস্ময়কর নয় আজীবন সুন্দর-শিল্পীর পক্ষে বার্ধক্যের উপান্তে বসে 'বিশ্বপরিচয়' জিজ্ঞাসা। এই গ্রন্থটি বিশ্ব-রহস্য সম্বন্ধে বৈজ্ঞানিক তথ্য ও আবিষ্কারের সমষ্টি। বিজ্ঞান-চিন্তায় কবি আত্মনিয়োগ করেছেন, তাও পরিণত প্রৌঢ়ীতে,—এ এক অকল্পনীয় ব্যাপার। কিন্তু রবীন্দ্র-মানসের মৌল-স্বভাব প্রথমাবধি লক্ষ করলেই দেখব,—জগৎ ও জীবন সম্বন্ধে তাঁর কৌতূহল সর্বদাই ছিল অশেষবিধ। অথচ বিশ্ব-পরিচয় লাভের আকাঙ্ক্ষায় নিছক নিরঙ্গ কল্পনার ওপরে নির্ভর করেন নি কখনোই। বিশ্ব-বিষয়ে ইতিহাসের জ্ঞান ও বিজ্ঞানের তথ্যকে জেনে তারই পটভূমিতে দাঁড়িয়ে অনুভব করতে চেয়েছেন বিশ্ব-সত্যকে। বিশ্ব-ইতিহাস ও বিশ্ব-বিজ্ঞান সম্বন্ধে তাঁর কৌতূহল বাল্যাবধি। 'কালান্তর'-এ—অন্যান্য বহু গ্রন্থের মতো কবির ইতিহাস-চেতনা আর একবার রূপ ধরেছে। 'বিশ্বপরিচয়'-এ বৈজ্ঞানিক অন্বেষাবৃত্তি কবির হাতে পেয়েছে প্রথম বৈজ্ঞানিক রূপ।

'বিশ্বপরিচয়'

এই সময়কার আর একটি অবিস্মরণীয় গদ্য-রচনা 'সভ্যতার সংকট' কবির মৃত্যু-পূর্ব কালে প্রকাশিত হয়েছিল ১৩৪৮ বাংলা সালে। দ্বিতীয় বিশ্ব-যুদ্ধের অন্ধ তমসাবৃত অমালগ্নে মানব সভ্যতার সংকট ও তার পরিত্রাণের মহা আশ্বাস রচনা করে কবি বিদায় নিলেন বিশ্বমানবের সভা-ভূমি থেকে।

'সভ্যতার সংকট'

## অষ্টাত্রিংশ অধ্যায়

## বাংলা সাহিত্যে রবীন্দ্রযুগ : প্রথম পর্যায়

রবীন্দ্রনাথ কেবল শিল্প-সাহিত্যের নিরন্তর রচয়িতা ছিলেন না; নিজের দেশ-কালের জীবনকে বিচিত্র ভাবে তিনি প্রভাবিত করেছিলেন। আর বাংলা ভাষার সাহিত্য-সাধনা সেই প্রভাবের বলেই দীর্ঘকাল তাঁর সৃজনধর্মের চারপাশে প্রত্যালোকিত তারকামালার মতোই বিকশিত হয়েছে। আগে দেখেছি, জীবনানুভব ও প্রকাশকলার আনুপূর্বিক বিকাশের সূত্রে স্বতন্ত্রতার চরিত্র-লক্ষণ যেখানে নবীন পরিণতির প্রতিশ্রুতিভরে স্বত উদ্ভাসিত হয়ে ওঠে, সেখানেই সাহিত্যের নূতন যুগ সূচনার পদপাত। রবীন্দ্রনাথের কবি-ভাবনায় মধুসূদন-বঙ্কিমের যুগের মানব-মূল্যবোধ এক নূতন অতীন্দ্রিয় মাত্রায় উন্নীত হয়েছিল। 'অতীন্দ্রিয়' অর্থ রবীন্দ্র-প্রসঙ্গে 'অলৌকিক' নয় একেবারেই , [illegible] যে স্পন্দন ইন্দ্রিয়ের সীমায় অনুরণিত হয়ে চলে, অথচ ইন্দ্রিয়বোধের সীমিত পরিসরে ধরে যার পূর্ণ পরিচয়টি অবধারণ করা চলে না কিছুতে। রবীন্দ্র-ভাবনা, এবং রবীন্দ্র-রচনায়, মানুষ তার অব্যবহিত শারীর বৃত্তে সংস্থিত থেকেও সেই বৃত্তের সীমান্ত উত্তরণে আগ্রহী। ঠিক একই প্রেরণাবলে রবীন্দ্র-কবিতার ভাষা বাগর্থের বন্ধন-সীমাকে অতিক্রম করে এক নূতনতর তাৎপর্য মাত্রায় উন্নীত হতে চেয়েছে। রবীন্দ্র-গদ্যের চরিত্রেও সেই আগ্রহ ক্রমপ্রসারিত হতে দেখি।

রবীন্দ্রযুগ : স্বভাব ও স্বাতন্ত্র্য

আখ্যায়িকা এবং গীতিকাব্য নির্বিশেষে মধুসূদনের কাব্যবাণী এবং কাব্য-ভাষার গোত্রান্তর ঘটে গিয়েছিল 'সন্ধ্যাসংগীত'-এই , তাই বঙ্কিমচন্দ্র এই কাব্য রচনার গৌরবসূত্রে রবীন্দ্রনাথকে বরণ করে, তরুণ কালকে সংবর্ধিত করেছিলেন। আর ঐ 'সন্ধ্যাসংগীত' ও তদুত্তর রচনাবলির অভিনব চরিত্রবৈশিষ্ট্য ঘিরে বাংলা কাব্যে 'রবীন্দ্রবরণ ও রবীন্দ্র-বিরোধ'-এর বিচিত্র প্রবণতা ক্রমে উৎসারিত হয়ে উঠেছিল। ক্রমশ, গদ্য-পদ্য নির্বিশেষে, 'রাবীন্দ্রিকতা'র স্বীকৃতি বা প্রতিবাদ নিয়েই বাংলা সাহিত্যের নব নব প্রবণতা গড়ে উঠেছে কবির জীবৎকালে , এবং তারপরেও দীর্ঘ দিন ধরে। এই অর্থেই বাংলা সাহিত্যের সৃজনশীল ইতিহাসের একটা যুগ একান্তভাবেই রবীন্দ্র-প্রভাব চিহ্নিত:— রবীন্দ্রযুগ।

রবীন্দ্রবরণ · রবীন্দ্রবিরোধ

কালানুক্রম তথা চারিত্র বিবর্তন সূত্রে এই যুগপ্রবণতাও দুটি পর্যায়ে বিভক্ত হতে পারে। প্রথম পর্যায় যদি 'সন্ধ্যাসংগীত' এর কাল থেকেই সূচিত হয়ে থাকে, তার পদচিহ্ন সুস্পষ্ট হয়েছে 'মানসী'-উত্তর পর্যায়ে; 'বরণ' এবং 'বিরোধে'র রূপরেখা তখন হতেই যথাক্রমে 'সাধনা' ও 'সাহিত্য' পত্রিকার মাধ্যমে প্রত্যক্ষ প্রতিফলিত। এ-ধারার অবসান প্রথম বিশ্বযুদ্ধের অভিক্ষেপ প্রভাবে (১৯১৪-১৯১৮)। ঐ বিন্দুতে উনিশ শতকের রেনেসাঁস-প্রবণতারও চূড়ান্ত উদ্‌যাপন; আগে দেখেছি, 'গীতাঞ্জলি'-'গীতিমাল্য'-'গীতালি'র ভাবকল্প সাধনায়! তারপর হতে যে নূতন ধারা দেখা দিয়েছে, তাতে

রবীন্দ্রযুগের দুই পর্যায়

রবীন্দ্র-পরবর্তী প্রজন্মের উত্তর পুরুষদের চিত্তমন্থনে 'বরণ'-'বিরোধ'-এর আলোড়ন প্রখরতর হয়েছিল। এই দুই স্তরে শিল্পবাণী এবং শিল্পরূপেরও আপেক্ষিক পার্থক্য অনায়াস-লক্ষিত। এই দুই পর্যায়ের বিকাশধারার অনুসরণ সূত্রে সমকালীন বাংলা সাহিত্যের ঐতিহাসিক রূপরেখাটি বলয়িত হয়ে উঠতে পারে। একথা মনে রেখেই এই দুই পর্যায়ের মুখ্য সূত্রগুলোকেই কেবল অনুসরণ করা যেতে পারে অতঃপর। তা না হলে সম্পূর্ণ রচনাতালিকা গড়ে তোলার প্রয়াসও দুঃসাধ্য; আর ইতিহাস প্রত্নতত্ত্বের অনুপুঙ্খ তালিকা নয় কখনোই!

## ১। প্রথম পর্যায়ে রবীন্দ্রবরণের রূপরেখা :

### (ক) ঠাকুর বাড়িতে : গদ্যেপদ্যে

'রবীন্দ্রবরণ' ঃ সূচনা

'রবীন্দ্রবরণ' অর্থে ঐকান্তিক রবীন্দ্র-অনুসরণের কথা কখনোই ভাবা উচিত নয়। সকল ক্ষেত্রেই সার্থক শিল্পীর আত্মপ্রকাশ স্বতঃস্ফূর্ত, এবং দেশ-কাল-পাত্রের অভিজ্ঞতাপ্রভাবিত হলেও বহুলাংশে স্বাধীন। রবীন্দ্রভাবনায় উদ্ভাসিত মানুষের নূতন মাত্রা-পরিচয়, তথা, তাঁর প্রকাশ-প্রকরণের প্রতি শিল্পি-চিত্তের সহজ অনুকূলতা যেখানে রয়েছে, সেখানেই সৃষ্টির ধারায় সেই আন্তরিক আনুকূল্য রবীন্দ্রবরণের আগ্রহে সঞ্জীবিত।

'বালক'

সচেতন ভাবে এই সঞ্জীবন সঞ্চারের উল্লেখ চেষ্টা হয়েছিল—না বুঝে হলেও—রবীন্দ্রনাথের চব্বিশ বছর বয়সে। ১২৯২ বাংলা সালে জ্ঞানদানন্দিনী দেবী 'বালক' পত্রিকার প্রকাশ করেছিলেন, প্রধানত ঠাকুরবাড়ির পরবর্তী প্রজন্মের বালকবালিকাদের চিত্তোৎকর্ষ সাধনের জন্য। রবীন্দ্রনাথ ছিলেন মুখ্য লেখক। ঐ সূত্রেই যাঁদের সাহিত্যবোধ পরিশীলিত হয়ে ওঠে তাঁদের মধ্যে উল্লেখ বলেন্দ্রনাথ, সুধীন্দ্রনাথ, হিতেন্দ্রনাথ ও ঋতেন্দ্রনাথ, ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর; এবং প্রতিভা, হিরণ্ময়ী ও সরলাদেবী। এঁদের রচনা 'বালক' এবং পরবর্তী কালের 'ভারতী ও বালক'-এ প্রকাশিত হয়েছিল।

বলেন্দ্রনাথ ঠাকুর

এঁদের মধ্যেও সাহিত্যক্ষেত্রে স্থায়ী প্রতিষ্ঠা যাঁদের ঘটেছিল, বলেন্দ্রনাথ ঠাকুর (১৮৭০-৯৯) তাঁদের অন্যতম মুখ্য। গদ্য-পদ্যের উভয় ধারাতেই তাঁর লেখনী সাবলীল ছিল ; দুই ধারাতেই মনোভাবনা আর রচনার শৈলী ছিল রবীন্দ্র-প্রকরণের একান্ত সন্নিহিত। রবীন্দ্রনাথ এই ভ্রাতুষ্পুত্রটির প্রতি একান্ত আকৃষ্ট ছিলেন, এবং অন্তত তাঁর গদ্য রচনায় প্রচুর সহযোগিতাও করেছিলেন। জীবদ্দশায় বলেন্দ্রনাথের দুখানি কাব্যগ্রন্থ প্রকাশিত হয়—'মাধবিকা' (১৩০২) এবং 'শ্রাবণী' (১৩০৪)। 'কড়ি ও কোমল' কাব্যের ভাবরূপের ছায়াসম্পাৎ এই কবিতায় দুর্লক্ষ্য নয়। কবিতাগুলি অনতিপ্রখর রোমান্স-ভাবনায় আবিষ্ট। তাহলেও, বাংলা সাহিত্যের ইতিহাসে গদ্য প্রবন্ধের লেখক হিশেবেই বলেন্দ্রনাথের অবিস্মরণীয়তা : তাঁর সহজ ছন্দ-স্পন্দিত, নমনীয়, বিচিত্র-বিষয়চারী গদ্যরচনার নিজস্ব আবেদন অনস্বীকার্য।

সুধীন্দ্রনাথ ঠাকুর

ঠাকুর বাড়িতে এই নূতন প্রজন্মের লেখকগোষ্ঠির মধ্যে সুধীন্দ্রনাথের (১৮৬৯-১৯১৯) স্বাতন্ত্র্য তাঁর ছোটগল্প রচনার দক্ষতায়। 'বৈতানিক' (১৯১২) এবং 'দোলা' (১৯১৩) নামে দুখানি কবিতার সংকলনও শিল্পী প্রকাশ করেছিলেন ; তাতে দেবেন্দ্রনাথ সেন ও রবীন্দ্রনাথের রোমান্টিক দৃষ্টির আভা প্রতিফলিত। 'যে কোনো বিষয় নিয়ে যা খুশি গল্প' লিখে অনায়াসে রূপ-রসোত্তীর্ণতা অর্জনের সাফল্যে বাংলা ছোটগল্পের

জগতে তাঁর এক নিজস্ব ভূমিকা রয়েছে। 'মঞ্জুষা' (১৯০৩), 'চিত্রালী', 'চিত্ররেখা' (১৯১০), 'করঙ্ক' (১৯১২) নামে চারখানি ছোটগল্পের সংকলন প্রকাশিত হয়েছিল সুধীন্দ্রনাথের।

রবীন্দ্র-প্রতিভার প্রথম স্বাধীন স্ব-তন্ত্র প্রকাশভূমি 'সাধনা' পত্রিকার (১৮৯১-৯৫) প্রথম সম্পাদক রূপে কবি নিজেই সুধীন্দ্রনাথকে বরণ করেছিলেন।

'বালক' কিংবা 'ভারতী ও বালক'-এর যুগে লিখবার কথা যিনি কল্পনাও করেন নি, ঠাকুর বাড়ির সেই অপরূপ শিল্পি-সব্যসাচী অবনীন্দ্রনাথ ঠাকুর (১৮৭১ ১৯৫১) গদ্যে-পদ্যে, বিশেষ করে বিচিত্র-বাহন গদ্যে, অতুল্য নির্মাণ ক্ষমতার পরিচয় রেখে গেছেন।

অবনীন্দ্রনাথ

রবীন্দ্রনাথের অনুপ্রেরণা বশেই শিশুগল্প লিখতে শুরু করেছিলেন তিনি—'শকুন্তলা' (১৮৯৫), 'ক্ষীরের পুতুল' (১৮৯৬)। ধীরে ধীরে অবনীন্দ্রনাথের গল্পবলা ছোটদের আসরে বড়দেরও ডাক দিলে :—রাজপুত কাহিনী-গড়া 'রাজকাহিনী' (১৯০৯), বিদেশী গল্প-ভাঙা 'খাতাঞ্চির খাতা' (১৯১৬), 'আলোর ফুলকি' (১৯১৯), 'বুড়ো আংলা' আটপৌরে মুখের কথার সর্বাঙ্গ জুড়ে সুর আর রঙরূপের ঝিলিক তুলে বাংলা গদ্যের মাদকতা-নিবিড় এক নূতন চরিত্র জাগিয়ে তুলেছিল।

প্রাচীন পুথি-সাহিত্যের আদলে লিখেছিলেন 'চাই বুড়োর পুথি', 'মারুতির পুথি'—রূপকথা আর রূপক-কথা জড়িয়ে 'ভূতপত্রীর দেশ'। পুরোনো যাত্রা সাহিত্য অবনীন্দ্রনাথের হাতে শিল্পরূপে পুনর্জন্ম ... করেছিল। 'পথে বিপথে' (১৯১৬) লিখেছিলেন বড়দের গল্প। আবার 'বাংলার ব্রত' এবং 'বাগীশ্বরী শিল্প প্রবন্ধাবলী'র মতো রচনায় সুরচিত্রের স্বপ্নমগ্ন শিল্পীর মননজাত উপলব্ধি যেন কাব্যরূপ ধরেছে। কবিতাও লিখেছিলেন অবনীন্দ্রনাথ নানা রকমের; তার মধ্যে বিশেষ করে গদ্য ছন্দে কবিতা লিখতে শুরু করেছিলেন রবীন্দ্রনাথের অনুরোধেই।

গদ্যে পদ্যে অজস্রকর্মা ছিলেন অবনীন্দ্রনাথ এবং প্রতিপদেই তাঁর স্বাতন্ত্র্য ছিল অমেয়। তাহলেও, মনে প্রাণে তিনি রবীন্দ্রবরণের দলেই, রবীন্দ্র-প্রবর্তিত বাগর্থের বন্ধনমুক্ত মুক্তপক্ষ গদ্য রচনার এক নিজস্ব পথ গড়ে তুলেছিলেন তিনি।

## (খ) কাব্য-কবিতায়

ঠাকুর বাড়ির বাইরে রবীন্দ্রকাব্য তরুণ সমাজের একটা স্তরে প্রবল উদ্দীপনার সঞ্চার করে। এঁদের মধ্যে মুখ্য স্মরণীয়তা সতীশচন্দ্র রায় (১৮৮২-১৯০৪) এবং সত্যেন্দ্রনাথ দত্তের (১৮৮২-১৯২২)।

ইংরেজি রোমান্টিক সাহিত্যের উদ্বেলিতমনা পাঠক সতীশচন্দ্র অল্প বয়স থেকেই কবিতা রচনায় রত হন। তাঁর কবিতার খাতা পেয়ে রবীন্দ্রনাথ ভেবেছিলেন, 'অল্পবয়সের রচনায় অসামান্যতা অনুজ্জ্বল ভাবে প্রচ্ছন্ন।' শান্তিনিকেতন বিদ্যালয়ের এই

সতীশচন্দ্র রায়

সমর্পিত-প্রাণ শিক্ষক রবীন্দ্রকবিতাধর্মে ওতপ্রোত নিমগ্ন হয়ে ধীরে ধীরে পরিমার্জিত রচনার প্রকরণ আয়ত্ত করছিলেন। নিসর্গপ্রেম ও রোমান্টিক কবিপ্রাণের একাত্মতা সতীশচন্দ্রের কবিতায় কখনো কখনো মরমিয়া ভাষায় সঞ্চারিত হয়ে ফিরেছে। ছোট কয়েকটি আখ্যায়িকা-কবিতাও তিনি লিখেছিলেন; 'চণ্ডালী' তেমনি একটি; রবীন্দ্রনাথের দেওয়া কাহিনী নিয়ে লেখা। একই গল্পের নাট্যরূপ দিয়েছেন রবীন্দ্রনাথ, পরবর্তী কালে, তাঁর 'চণ্ডালিকা' নাটকে।

সতীশচন্দ্রের রচনায় রবীন্দ্রানুরক্ত মনের গড়া রবীন্দ্র-অনপেক্ষিত স্বাধীন কবিতাকলার উজ্জ্বল সম্ভাবনা ছিল। কবির অকালমৃত্যুতে সে সম্ভাবনা ব্যাহত হয়েছে।

রবীন্দ্র-অনুরাগী অথচ রবীন্দ্র-অনুসরণ-নিরপেক্ষ কবিদের মধ্যে সর্বশ্রেষ্ঠ সত্যেন্দ্রনাথ দত্ত। কবিতা রচনায় একাধারে তিনি অজস্র এবং বিচিত্রকর্মা ছিলেন। কবিতার রূপকলা, তথা, ছন্দ-সৌন্দর্যের প্রতি কবির আগ্রহ ছিল আত্যন্তিক। বাংলা, সংস্কৃত এবং ইংরেজি ছন্দ নিয়ে কবিতায় ইনি নানা রকমের পরীক্ষা-নিরীক্ষা করেছেন। অনুবাদ-কবিতাও লিখেছিলেন প্রচুর। সমসাময়িক ঘটনা কিংবা ব্যক্তিত্ব নিয়েও কবিতা কম লেখেন নি। আসলে, মনে হয়, অন্তর্লীন রোমান্টিক মনঃপ্রবণতাকে প্রচ্ছন্ন করার উদ্দেশ্যেই সত্যেন্দ্রনাথ যেন কবিতা-রূপ ও কবিতা-বিষয়ের প্রতি স্বতন্ত্র মাত্রায় আগ্রহান্বিত হয়েছিলেন। প্রখ্যাত গদ্যপ্রাবন্ধিক অক্ষয়কুমার দত্তের পৌত্র ছিলেন তিনি ; আর ঐ উত্তরাধিকারের সার্থক ব্যবহার করতে পেরেছেন কবিতা-বিষয়ে মননশীল জ্ঞান-সিদ্ধ প্রসঙ্গের উপস্থাপনা করে।

সত্যেন্দ্রনাথ দত্ত

তাঁর উল্লেখ্য কবিতা সংকলনগুলির মধ্যে আছে : 'সবিতা' (১৯০০), 'সন্ধিক্ষণ' (১৯০৫), 'বেণু ও বীণা' (১৯০৬) 'হোমশিখা' (১৯০৭),'তীর্থ সলিল' (১৯০৮), 'তীর্থরেণু' (১৯১০), 'কুহু ও কেকা' (১৯১২), 'অভ্রআবীর' (১৯১৬), 'হসন্তিকা' (১৯১৭) ইত্যাদি। নামেই প্রকাশ —'হসন্তিকা' হাসির কবিতার গুচ্ছ। 'তীর্থসলিল' এবং 'তীর্থরেণু' অনুবাদ কবিতার সমষ্টি।

সত্যেন্দ্রনাথের সমকালীন, কিংবা অব্যবহিত স্বল্প বয়স্কদের মধ্যে কবিতায় একান্তভাবে রবীন্দ্রানুসরণের দাবি নিয়ে একদল কবির আবির্ভাব ঘটেছিল। পক্ষান্তরে তাঁদের 'ভারতী'-গোষ্ঠীর কবিও বলা যেতে পারে। 'ভারতী' পত্রিকার প্রথম প্রকাশ রবীন্দ্রনাথের ১৬ বছর বয়সে ১৮৮৭ খ্রিস্টাব্দে। প্রথম সম্পাদক ছিলেন দ্বিজেন্দ্রনাথ ঠাকুর। তারপরে ঠাকুর বাড়ির স্বজনদের মধ্যে সম্পাদনার দায়িত্ব হাত ফেরত হয়েছে বারে বারে—সর্বত্রই সামর্থ্যের স্বাক্ষর ছিল তর্কাতীত। ১৯১৫-২২ খ্রিস্টসাল অবধি অবনীন্দ্র-জামাতা মণিলাল গঙ্গোপাধ্যায় 'ভারতী'র সম্পাদক ছিলেন। তাঁরই উদ্যম এবং অসামান্য দক্ষতায় রবীন্দ্রানুরাগী এক তরুণ সাহিত্য-শিল্প-গোষ্ঠীর সমবায় ঘটেছিল 'ভারতী'র 'আড্ডা'য় ; এরা ভারতী গোষ্ঠীর শিল্পি-সমাজের অন্তর্ভুক্ত।

'ভারতী'-গোষ্ঠী

'সোনার তরী'-'চিত্রা'র সময় হতে রবীন্দ্রকবিতা আশ্রয় করে সমকালীন বাংলা কাব্যে পল্লীনির্ভর প্রকৃতি-জীবন উজ্জ্বল স্বাধিকারবশে প্রবেশ লাভ করে। প্রকৃতির স্নিগ্ধতা, অগণিত মানুষের আন্তরিক সরলতা ও সহজ-সরল অনাড়ম্বর জীবনযাত্রা—সব কিছু মিলে পল্লীজীবনের আবিষ্কার যৌবনদীপ্ত রবীন্দ্রভাবনায় এক অতীন্দ্রিয় মোহাবেশের সঞ্চার করেছিল, যার অনেকটাই রোমান্টিক ভাবাকুলতা প্রবণ। এসবই উনিশ শতকের সীমান্ত-কথা। রবীন্দ্র-ভাবনায় সেই পল্লী ও রোমান্টিক জীবনপ্রীতি নিয়ে বিশ শতকের সূচনা লগ্নে এই কবিগোষ্ঠী রবীন্দ্রানুসরণে প্রয়াসী হন। বলা বাহুল্য, রবীন্দ্র-কলাধর্মের সূক্ষ্ম-সুনিপুণ স্পর্শাতুরতা তাতে আভাসিত হয় নি। রবীন্দ্রনাথের চেয়েও সত্যেন্দ্রনাথ দত্তের রচনাশৈলী অনেকের অনেক লেখায় অনুসৃত হয়েছিল বেশি করে।

'রবীন্দ্রানুসারী' কবিকুল

এই কবিগোষ্ঠীর অগ্রজ করুণানিধান বন্দ্যোপাধ্যায় (১৮৭৭-১৯৫৫) পল্লীবাসী পল্লী-প্রিয় কবি রূপেই বিখ্যাত। পল্লীপ্রকৃতির বহিরঙ্গ সুষমা তাঁর কবিতায় ছন্দের বিচিত্র চঞ্চলতায় প্রকাশ পেয়েছে। 'বঙ্গমঙ্গল' (১৩০৮), 'প্রসাদী' (১৩১১), 'ঝরাফুল' (১৩১৮), 'শান্তিজল' (১৩২০) প্রভৃতি তাঁর কয়েকটি কাব্যগ্রন্থ।

করুণানিধান বন্দ্যোপাধ্যায়

পল্লীপ্রীতির আন্তরিক আত্মমগ্নতার সুর প্রতিধ্বনিত হয়েছিল কুমুদরঞ্জন মল্লিকের (১৮৮২-

১৯৭১) কবিতায়। তাঁর কবি-মন কখনোই নিজের দেশ-কালের অধিবাসী হতে পারেনি। একান্ত বৈষ্ণব অনুরক্তি-গাঢ় তাঁর ভাবনা চৈতন্যলীলা-পরিকর গ্রামীণ পরিবেশে স্বপ্ন-বিচরণ করে ফিরেছে। মধ্যযুগের কাব্যবাণীর মতোই তাঁর কবিতার ভাষাও সরল, অনাড়ম্বর, কিন্তু আন্তরিক। 'বনতুলসী' (১৩১৮), 'উজানী' (১৩১৮), 'বীথি' (১৩২২), 'নুপুব' (১৩২৮) ইত্যাদি তাঁর উল্লেখ্য কবিতা-সংকলন।

কুমুদরঞ্জন মল্লিক

যতীন্দ্রমোহন বাগচির (১৮৭৮-১৯৫৫) পল্লীপ্রীতি দীর্ঘ শহরবাসের অভিজ্ঞতায় প্রভাবিত হয়েছিল। প্রত্যক্ষ প্রত্যয়ের তুলনায় উদ্বেল আবেগের সহজতা তাঁর কবিতাকে অনেক সময়ে হৃদয়গ্রাহী করেছিল। প্রকৃতির মনোবম রূপায়ণ আছে তাঁর কবিতায়, সেই সঙ্গে সহজ জীবনযাপনের অনুষঙ্গী ছোট ছোট আবেগ, মুহূর্তগুলি উজ্জ্বল তারার মতো ফুটেছে। তাঁর কল্পনা ও প্রকাশরীতিতে রবীন্দ্রচ্ছায়া স্পষ্টতর। 'লেখা' (১৩১০), 'রেখা' (১৩১৭), 'অপরাজিতা' (১৩২০) ইত্যাদি ছাড়া 'মহাভারতী' কাব্যে রবীন্দ্রনাথের 'কাহিনী'ব ভাব-ভাষার আদর্শ অনুসরণে কবি পুবাণ-কথার নব মানবায়ন সাধনে ব্রতী হয়েছিলেন।

যতীন্দ্রমোহন বাগচি

কবি কালিদাস রায় (১৮৮৯-১৯৭৫) পেশায় শিক্ষক, বিশ্বাসে বৈষ্ণব, এবং অধ্যয়নসূত্রে সংস্কৃত কাব্যশাস্ত্রের অন্তরঙ্গ ছিলেন। তাঁব কবিতায় সহজ হৃদয়ানুভব অনাড়ম্বর সবল ভাষায় স্পষ্ট প্রকাশ পেয়েছিল। জীবনের ছোট ছোট ঘটনা, দৈনন্দিন অভিজ্ঞতা-অনুভব তাঁর কবিতায় অনতিতীব্র ভাবাবেগের সঞ্চার করে থাকে। 'কুন্দ' (১৩১৫), 'কিশলয' (১৩১৮), 'বল্লরী' (১৩২১), 'বজ্রবেণু' (১৩২২) ইত্যাদি কালিদাস রায়েব কয়েকটি উল্লেখ্য কাব্য।

কালিদাস বায

ববীন্দ্রানুসারী কবিতা রচনার ধারায় প্রিয়ম্বদা দেবীর (১৮৭১-১৯৩৫) স্থান বিশিষ্ট। রবীন্দ্র-নৈকট্য লাভ করেছিলেন তিনি ঘনিষ্ঠভাবে। রবীন্দ্রনাথ তাঁর সহজে সুমিত কবিতার ওপরে কখনো কখনো লেখনী চালনা করেছিলেন। ফলে, এক সময়ে, সাময়িক পত্রে প্রকাশিত তাঁর কিছু নামছুট কবিতা ভুল করে নিজের রচনা বলেও সনাক্ত করেছিলেন রবীন্দ্রনাথ। তাহলেও, প্রিয়ম্বদার গীতিকবিতা রচনায় নারীচিত্তের কুণ্ঠিত প্রেমানুভবের আসঙ্গে নিবিড় প্রকৃতি-মগ্নতা তাঁর নিজস্ব স্বাতন্ত্র্যের পরিচয় গড়ে দিয়েছিল। 'রেণু' (১৯০১), 'পত্রলেখা' (১৯১১), 'অংশু' (১৯২৭) এবং মৃত্যুত্তর প্রকাশনা 'চম্পা ও পাটল' (১৯৩৯) কাব্যে তাঁর বেশ কিছু কবিতা সংকলিত হয়ে আছে।

প্রিয়ম্বদা দেবী

রজনীকান্ত সেন (১৮৬৫-১৯১০) মুখ্যত সংগীত-রচয়িতা; তাঁর স্বদেশী সংগীত পরাধীনতা-মুক্তির ইতিহাসে একদা উত্তাল উদ্দীপনার সৃষ্টি করেছিল ; তাঁর মর্মমাঙ্গিত ভক্তি-সংগীত যুগপৎ ধর্ম ও সাহিত্যভাবনার সার্থক নিদর্শন। কবি হিশেবে তাঁর স্বতন্ত্র ভূমিকা রবীন্দ্রনাথের 'কণিকা' কবিতাগুলির সমধর্মী কবিতা-কণা রচনার সফলতায়। আপন ব্যথিত চেতনার গভীর সমর্পণ ঐ কবিতা সমূহে স্বত-উদ্ধারিত।

বজনীকান্ত সেন

## (গ) গল্প-উপন্যাস

কথাসাহিত্যের ক্ষেত্রে প্রভাতকুমার মুখোপাধ্যায় (১৮৭৩ - ১৯৩২) অবতীর্ণ হয়েছিলেন রবীন্দ্রনাথের প্রবর্তনায়। তাঁর সৃজনী প্রতিভার প্রথম প্রকাশ মাসিক পত্রের পৃষ্ঠায় অজস্র কবিতা লিখে। রবীন্দ্র-কাব্যেব সানুরাগ সমালোচনা উপলক্ষে তিনি গদ্য রচনায় প্রবৃত্ত হন। রবীন্দ্রনাথের নির্দেশেই তাঁর গদ্য রচনার সূত্রপাত।

প্রধানত ছোটগল্প লিখেই প্রভাতকুমাব একদা প্রভূত জনপ্রয়তা অর্জন কবেছিলেন। জীবনেব অনতিগভীব নিয়ে সহজ সমস্যা সরল ভাবাবেগভবা গল্প রচনাতে তাঁর এক ধরনের সহজাত দক্ষতা ছিল। যে-কোনো বিষয় নিয়েই প্রভাতকুমাব গল্প লিখতে পাবতেন, এবং তা তাৎক্ষণিক মনোহাবিতায় জনপ্রিয় হয়ে উঠত। কিছু গল্প কৌতুকপ্রধান, কিছু জটিল সমস্যাব প্রসঙ্গবদ্ধ, কিন্তু শেষ পর্যন্ত সুবল বেখায় বাহিত। ববীন্দ্রনাথেব দেওয়া প্লট নিয়ে লেখা 'দেবী' গল্পে প্রভাতকুমারের এই প্রবণতার পবিচয় স্পষ্ট।

প্রভাতকুমাব মুখোপাধ্যায়

তাঁব লেখা অনধিক ১২টি গল্প সংকলনেব মধ্যে 'নবকথা'(১৯০০), 'ষোড়শী' (১৯০৬),'দেশী ও বিলাতী' (১৯০৯), গহনাব বাক্স'(১৯২১),'হতাশ প্রেমিক' (১৯২৪) ইত্যাদি রয়েছে।

গল্প ছাড়া উপন্যাস বচনাতেও হাত দিয়েছিলেন প্রভাতকুমার, এবং কবিতা গল্পেব মতো সাহিত্য ও পত্রিকাকে উপলক্ষ কবে তাদেব প্রকাশ। নিজেও তিনি সাহিত্য পত্রিকা সম্পাদনেব সঙ্গে নানাভাবে যুক্ত ছিলেন। তাঁব প্রথম উপন্যাস 'বমাসুন্দবী' গ্রন্থিত হয়েছিল ১৯০৮ সালে। অপবাপব উপন্যাসেব মধ্যে আছে 'নবীন সন্ন্যাসী' (১৯১২) 'সিঁদুব কৌটা'(১৯১৯) 'সুখেব মিলন' (১৯২৭), 'গবীব স্বামী' (১৯৩০) ইত্যাদি।

জমাট গল্প বলাব দিকেই প্রভাতকুমাবেব ঝোঁক ছিল। ফলে কৌতুক গল্প, পশুজীবন নিয়ে লেখা গল্প, স্বল্প আবেগে আন্দোলিত ভাবালু গল্প এই সব মিলিয়েই তাঁব বচনা এক কালে জনপ্রিয় হয়েছিল এবং একালেও তাব সুখপাঠ্যতা অনস্বীকার্য। ঐ একই প্রবণতাব বশেই তাব উপন্যাসবাজি গালগল্পেব আবেদন সীমা কদাচিৎ অতিক্রম কবতে পেবেছে।

শিল্প-চেতনাব গভীবে ববীন্দ্রানুবাগ, তথা, আপন সৃষ্টি ধর্মেব মূলে ববীন্দ্রকলা ববণেব আগ্রহ সত্ত্বেও স্বাতন্ত্র্যেব দীপ্তিতে ভাস্বব স্মবণীয়তম নাম কথাশিল্পী শবৎচন্দ্রেব (১৮৭৬ ১৯৩৮)। একসময়ে শবৎ প্রতিভাকে বাংলা কথা সাহিত্যেব ধাবায় বিস্ময়কব, আকস্মিক আবির্ভাব বলে গণ্য কবা হত। কিন্তু শিল্পী স্বয় অকুণ্ঠিত ভাষায় দাবি কবেছেন, ববীন্দ্রনাথেব চোখেব বালি পড়ে তিনি সৃজনকর্মে উদ্দীপিত হয়েছিলেন, ববীন্দ্রনাথেব গোবা কণ্ঠস্থ কবে স্বাধীন গদ্য বচনাব অধিকাব কবেছিলেন আয়ত্ত। সবচেয়ে বড় কথা, শবৎচন্দ্রেব শিল্প চেতনাব মজ্জায় ছিল ববীন্দ্র প্রত্যয়েব সাধর্ম্য –'মানুষেব শক্তিকে অবিশ্বাস কবা' তিনিও 'পাপ বলেই মনে কবতেন।

শবৎচন্দ্র

এ সব সত্ত্বেও ববীন্দ্র বচনা হতে শবৎ সাহিত্যেব স্বাদুতাব স্বতন্ত্রতা স্বতঃস্ফুট। 'আধুনিকতা' প্রণোদিত নবজাগবণ যুগেব বাংলা সাহিত্য আসলে ছিল ইংবেজি শিক্ষিত নাগবিক মধ্যবিত্ত জীবন নির্ভব, তথাকথিত নিম্নশ্রেণীব গ্রামীণ কিংবা শহবেব উপান্তবাসী মানুষেব জীবন এ সাহিত্যে শিল্পরূপ পেয়েছে কদাচিৎ। বঙ্কিমযুগে তাবকনাথ গঙ্গোপাধ্যায়েব বচনাসমূহ গ্রাম্য জীবনেব তথ্যচিত্র। বঙ্কিমচন্দ্রেব সামাজিক উপন্যাসেব গোটা প্রচ্ছদটিই গ্রামে প্রসাবিত, কিন্তু গ্রামেব জীবন সেখানে প্রায় অনুপস্থিত। ববীন্দ্র উপন্যাসে কবুণা', 'চোখেব বালি, 'নৌকাডুবি' 'গোবা'তে গ্রামেব জীবন অংশত উপস্থাপিত বয়েছে, কিন্তু গ্রামজীবনেব গভীবে স্বভাবত-ই কবি প্রবেশ কবতে পাবেন নি। নবজাগবণেব জন্মলগ্ন থেকেই শিক্ষিত-অশিক্ষিতে, শহর-গ্রামে, 'বডলোক' 'ছোটলোকে' এই দূবত্ব গড়ে উঠেছিল ঔপনিবেশিকতাব অভিঘাতে। শবৎচন্দ্রেব অসাধাবণ সুবিধে হয়েছিল ব্রাহ্মণ পবিবাবে জন্মে, মধ্যবিত্ত সংস্কাবেব অন্তর্ভুক্ত হয়েও, গ্রামে শহবে ছড়ানো সাধাবণ– 'পতিত নবনাবীব অন্তবঙ্গ জীবনস্পর্শ তিনি লাভ

করেছিলেন আপন আবাল্য অভিজ্ঞতার বিচিত্র সূত্রেই। ফলে, পতিতা পদস্খলিতা নারী, 'চরিত্রহীন' পুরুষ, শরৎ-সাহিত্যেই প্রথম নায়ক-নায়িকার ভূমিকা পেল। অথচ আপাতভ্রষ্টতার আবরণ ভেদ করে তাদের ব্যক্তিত্বে সমুন্নীত এক নূতন মানবিক মাত্রার উদ্ভাস ঘটিয়ে তুলেছেন শিল্পী সর্বত্র। বারবণিতা চন্দ্রমুখী সেখানে 'পারুর চেয়েও বড়', পিয়ারী বাইজী লক্ষ্মীপ্রতিমা রাজলক্ষ্মী, কুলত্যাগিনী সাবিত্রী 'সীতা-সাবিত্রীর'ও বাড়া! আস.ল জীবনের অন্ধকারময় অপূর্ব অভিজ্ঞতার আস্টেপৃষ্ঠে মধ্যবিত্ত মূল্যচেতনার উজ্জ্বল আলোকে বিচ্ছুরণ ঘটাতে পেরেই শরৎচন্দ্র শিক্ষিত ভারতীয় মধ্যবিত্তের সাহিত্যে অবিচল প্রতিষ্ঠায় অমর হয়ে আছেন।

শরৎচন্দ্র নিজে বলেছিলেন, "লোকে বলে পতিতাদের আমি সমর্থন করি। সমর্থন আমি কিছুই করিনে। কেবল অপমান করতেই মন চায় না। আমি বলি, এরাও মানুষ ; এদেরও নালিশ জানাবার অধিকার আছে।" এই মানবিক মাত্রার স্বীকরণ এবং সংযোজনা শরৎসাহিত্যের শ্রেষ্ঠ কীর্তি। শরৎচন্দ্রকে দারিদ্র্য লাঞ্ছিত সর্বহারা জীবনের শিল্পী রূপেও সংবর্ধিত করা হয়। নিজে তিনি বলেছিলেন —"এ জীবনে যারা শুধু দিলে, পেলে না কিছুই, মানুষ যাদের চোখের জলের হিসেব নিলে না কখনো, তাদেরই বেদনা দিলে আমার মুখ খুলে।" এখানেও শরৎচন্দ্র আসলে লাঞ্ছিত মানব-আত্মারই সহৃদয় রূপকার।

একালে অর্থা...কেই দারিদ্র্য, তথা মানবিক দৈন্যেরও স্বাভাবিক কারণ বলে মনে করা হয়; শরৎচন্দ্রের রচনাতে দরিদ্রের সংখ্যাও অগণন। তাহলেও তাঁর গল্প-উপন্যাসের গহন হতে যে দারিদ্র্যের আর্তি ভেসে এসেছে, সে মানবাত্মারই, আর্থিক অনটনের সঙ্গে তাঁর কোনো প্রত্যক্ষ যোগ নেই। 'চরিত্রহীন' এ সাবিত্রীকে দেখি সতীশের কাছে ছুটে আসতে হয়েছে মাত্র ত্রিশটি টাকা চাইবার জন্যে নতুন মনিব তার অসুখের সময়ে ওষুধ পথ্যে যে-খরচ করেছিলেন, তা মিটিয়ে দিতে। কিন্তু এই অর্থাভাব কোনো দীনতার ছাপই রেখে যেতে পারে নি তার দেহ-মনে। সতীশের অনুপস্থিতিতে তারই ঘরে স্নান-ধৌত দেহ মন নিয়ে দেবী সাবিত্রীর মতোই তাকে মহীয়সী দেখাচ্ছিল। 'পল্লীসমাজ'-এ আকবর সর্দার দরিদ্র ছিল, কিন্তু দারিদ্র্যকে সে করেছিল মহীয়ান। 'জ্যেঠাইমা'র পরেই 'পল্লীসমাজ'-এর মহত্তম মানুষ আকবর সর্দার। দুজনেই শিল্পীর ভাবাবেগে বিকম্পিত।

আর্থিক দারিদ্র্যের আঘাত শরৎচন্দ্রের একটি ছোট ও একটি বড় গল্পের পরি... মকে প্রভাবিত করেছে,—প্রথমটি 'মহেশ', আর দ্বিতীয়টি 'অরক্ষণীয়া'। কিন্তু 'মহেশ' গল্পে গফুর-এর ট্র্যাজেডির সবটুকুই তার অর্থাভাবের জন্যে নয়। সমাজের হাতে,—উচ্চ-জ উচ্চবিত্ত মানুষের হাতে, হৃদয়হীন নির্মমতার আঘাত তার ভেতরকার মানুষটিকে জর্জরিত করেছিল। সেই মর্মান্তিক আঘাতের ক্রমিক রূঢ়তা গফুরের মানব-চেতনাকে আচ্ছন্ন করে, মুহূর্তের জন্য তার মধ্যে জেগে উঠেছিল পাশব হিংস্রতা ; তারই যূপবেদীতে নিহত হয়েছে প্রাণের বাড়া নিরীহ জীব মহেশ। এ সব কিছুই মুহূর্তের আত্মবিস্মরণের ফল, ঠিক পরমুহূর্তেই গফুরের মধ্যে ব্যথাহত মানব-প্রাণ আবার জেগে উঠেছে মর্মমন্থনের সঙ্গে। এখানে অর্থ-হীন গফুর, আর অর্থ-প্রাচুর্যময়ী 'পল্লীসমাজ'-এর রমা শরৎ-শিল্পচেতনায় অভিন্ন সূত্রে গাঁথা। গফুরের মতোই সর্বহারা হয়েছিল রমা,—গফুরের মতোই রিক্ততার লজ্জা... যাতনা নিয়ে তাকেও ঘর ছাড়তে হয়েছিল। 'অরক্ষণীয়া'র কথাও প্রায় একই। শরৎচন্দ্রের সকল রচনাতেই মানবতার দরবারে নির্যাতিত মানব-প্রাণের আর্ত অভিযোগ উত্থাপিত হয়েছে। সকল লাঞ্ছনা, সকল গ্লানির অতল থেকে মানব-আত্মার অজরামর দ্যুতিকে আবার আলোক দীপ্ত করে তুলেছেন তিনি। এখানেই শিল্পী শরৎচন্দ্র কেবল দীন-দরদী নন, শাশ্বত মানব-দরদীও। পরাভূত মানবতার বিজয়-

কেতনধারী শরৎচন্দ্র জ্ঞাতে বা অজ্ঞাতে রবীন্দ্র-প্রেমধর্মেরই দীপ্ত উত্তরাধিকারী।

জীবন-চৈতন্যের সাধর্ম্যে কবি ও কথা-শিল্পী অভিন্ন। তাঁদের মধ্যে মৌলিক পার্থক্য রয়েছে জীবন-দৃষ্টির স্বকীয়তায়। রবীন্দ্রনাথ তাঁর ব্যক্তিজীবনের অভিজ্ঞতাকে সার্বিক জীবনাদর্শের বর্ণে অনুরঞ্জিত করে নির্বিশেষ বিশ্বজনীনতা দিয়েছিলেন। একদা বঙ্কিম-উপন্যাসের চন্দ্রশেখর-প্রতাপ প্রভৃতি সম্বন্ধে কবি বলেছিলেন, "তাঁরা সকল দেশীয় সকল জাতীয় লোকই হতে পারতেন, তাঁদের মধ্যে জাতি ও দেশকালের বিশেষ চিহ্ন নেই।" রবীন্দ্রনাথের সৃষ্টি সম্পর্কে আরো ব্যাপক অর্থে বলা যেতে পারে,—সর্বদেশ-কালের অভিজ্ঞানে তা শাশ্বত সর্বজনীনতায় বিশেষিত। শরৎচন্দ্রের শিল্পদৃষ্টি এর বিপরীত, তিনি যেন একান্তভাবে 'বাঙালি আঁকতে'ই বসেছিলেন। বাংলাদেশের সমাজ, পরিবার ও ব্যক্তি-ধর্মকে পৃথক্ ভাবে, নিবিড় সম্পূর্ণ করে জানা না থাকলে শরৎ-সাহিত্যের রসাস্বাদন প্রায় অসম্ভব হয়। দেশীয়তা ও কালানুগতার ছাপ সর্বাঙ্গে জড়িয়ে একদিকে বাঙালির প্রতিদিনকার তুচ্ছাতিতুচ্ছ জীবনানুভবেব সঙ্গে নিবিড় বন্ধনে বাঁধা পড়েছে এই সাহিত্য-প্রবাহ। আর একদিকে, বিশেষ দেশকালের সঙ্গে একান্ত অচ্ছেদ্যতার দরুন অনিবার্য এক সীমায়িতির সম্ভাবনাও জেগেছে তাতে। ফলে, সীমিত গণ্ডিতে বাঁধা জীবন-চিত্রায়ণ হেতু শরৎ-সাহিত্যের আবেগের উৎস যেমন তীব্র, তেমনি গভীর। রবীন্দ্র-কাব্যভাবনায় সহজ আবেগের ব্যাপ্তি ঘটেছে বিশ্বচারণের অনন্ত নভোলোকে ; রবীন্দ্র-রচনায় অনন্ত ব্যাপ্তির মধ্যেও অতল গভীরতা লাভ সম্ভব হয়েছে কবির ধ্যান-মনীষাদীপ্ত বিশ্বচৈতন্যের প্রভাবে। শরৎচন্দ্রের জীবনাবেগে গভীরতা আছে, কিন্তু বাঙালি জীবনের সীমিত গণ্ডির বাইরে তার ব্যাপ্তি নেই। তাই, তাঁর বচনার শিল্পদেহে সুচিন্তিত অবয়ব-বিন্যাস নেই, আবেগের স্ফীত উচ্ছ্বাস আপনা থেকেই আপনি যেন অঙ্গ ধরে গল্পকে তার ঈপ্সিত পরিণাম-মুখে পৌঁছে দিয়েছে।

প্রথমাবধি শরৎচন্দ্রের সকল রচনারই এই বৈশিষ্ট্য; বহিরাঙ্গিকের শিথিলতা আর অন্তরঙ্গে আবেগের প্রগাঢ়তা। শরৎচন্দ্রের রচনায় ছোটগল্প নেই বড় একটা। তার কারণ এই নয় যে, জীবনের খণ্ড-ক্ষুদ্র মুহূর্তকে তলিয়ে খুঁটিয়ে দেখবার সাধ্যের বিন্দুমাত্র অভাবও ছিল তাঁর ; তবু মুহূর্তের অনুভবকে অখণ্ড জীবন-মূল্যে উদ্ভাসিত করার রূপ-দক্ষতা বা পরিচ্ছন্ন আঙ্গিক-মগ্নতা তাঁর আবেগ-স্ফীত কল্পনার পরিপন্থী ছিল। তাই, 'বড়দিদি', 'পথনির্দেশ', 'রামের সুমতি', 'বিন্দুর ছেলে' ইত্যাদি সব কয়টি গল্পই আসলে সংক্ষিপ্ত আকারের উপন্যাস; বড়গল্প। 'চন্দ্রনাথ', 'পরিণীতা', 'পণ্ডিতমশাই' প্রভৃতি গ্রন্থ-ও তাই। শরৎচন্দ্রের একমাত্র সার্থক ছোটগল্প 'মহেশ', সেই গল্পের দেহেও আবেগের সহজ স্ফীতি মাত্রা অতিক্রম করেছে।

'মন্দির' নামক গল্পটি শরৎচন্দ্রের প্রথম প্রকাশিত রচনা,—বেনামিতে ছাপা হয়েছিল (১৩১০)। ১৩০৯ বাংলা সালের কুন্তলীন পুরস্কার পেয়েছিল গল্পটি। দ্বিতীয় প্রকাশিত রচনা 'বড়দিদি' ১৩১৪ সালে 'ভারতী' পত্রিকার তিন সংখ্যায় ক্রমান্বয়ে প্রকাশিত হয়। প্রথম দুই সংখ্যায় লেখকের নাম ছিল না ; তখন অনেকেই বলেছিলেন,—গল্পটি রবীন্দ্রনাথের লেখা। তৃতীয় সংখ্যায় লেখকের নাম মুদ্রিত হয়। ১৩১৯ বাংলা সাল থেকে সাহিত্য-সাধনা ও রচনা-প্রকাশে নিয়মিত ভাবে তৎপর হয়েছিলেন শরৎচন্দ্র। ছোট-বড় আকারের গল্প ও রোমান্স-এর কথা ছেড়ে দিলে 'চরিত্রহীন', চারখণ্ড 'শ্রীকান্ত', 'গৃহদাহ', এবং 'শেষপ্রশ্ন' তাঁর শ্রেষ্ঠ উপন্যাসের পর্যায়ে পড়ে। চার খণ্ডে সমাপ্ত দ্বিতীয় গ্রন্থটি শিল্পীর জীবনীমূলক রচনা বলে অভিহিত হয়। হৃদয়দ্রাবী sentiment রচনায় 'দেবদাস' ও 'পল্লীসমাজ'-এর জনপ্রিয়তাও প্রায় অতুলনীয়।

সকল রচনাতেই নিজের ব্যক্তি-জীবনের অভিজ্ঞতাকে শিল্পীর আবেগে গলিয়ে জীবন্ত রূপ

দিয়েছিলেন শরৎচন্দ্র। আর আগে বলেছি, তাঁর নিজের আবেগ-অভিজ্ঞতা, সব কিছু বাঙালি জীবনের সীমার মধ্যেই আস্টে-পৃষ্ঠে জড়িয়েছিল। তাই তাঁর অসংখ্য গল্প-উপন্যাসে নর-নারীর চরিত্রে একই জীবন-রূপের type অঙ্কিত হয়েছে যেন ; তাদের মধ্যে পৃথক্ স্বতন্ত্র ব্যক্তিত্বের নিশ্চিত পদক্ষেপ নেই। পুরুষ চরিত্রগুলি সুকঠিন দেহ এবং মনোবলের অধিকারী হয়েও প্রাণের অতলে অসহায় উদাসীন; অনেকটাই সতীহারা শিবের মতো। নারী সেখানে অন্নপূর্ণা। রুদ্র-পৌরুষের আত্মবিস্মৃত, এমন কি কখনো কখনো আত্মনাশী শক্তিকে প্রাণের উত্তপ্ত আশ্রয় দিয়ে কল্যাণ-স্নিগ্ধ সুন্দরতায় ভরে তোলার সাধনাই শরৎ-সাহিত্যে নারীর একমাত্র ভূমিকা। এই উপলক্ষে নারীকে অনেক সময়েই সমাজ-ত্যক্ত, লাঞ্ছিত মূর্তিতে অঙ্কন কবা হয়েছে। শরৎচন্দ্রের উপন্যাসে নারী-চরিত্রগুলির অনেক কয়টিই নায়কের বৈধী পত্নী নয়,— কিন্তু একনিষ্ঠ প্রেমেব ব্যক্তিত্বে তারা সতী-সাবিত্রীর বাড়া। অনিলা দেবী-র ছদ্মনামে লেখা 'নারীর মূল্য'-তে শরৎচন্দ্র বলেছিলেন, "একনিষ্ঠ প্রেম ও সতীত্ব যে ঠিক একই বস্তু নয়, এ-কথা সাহিত্যের মধ্যে যদি স্থান না পায়,—এ সত্য বেঁচে থাকবে কোথায় ?" বাইজি পিয়াবী ও কুলত্যাগিনী সাবিত্রীর জীবনে সাহিত্যেব এই সত্যকেই অমর করেছেন শরৎচন্দ্র।

কেবল জীবন-চিন্তার বিশিষ্টতায নয়, প্রকাশ-ভঙ্গির স্বকীয়তাতেও তিনি ছিলেন অনন্য। আগে বলেছি, কি রচনাঙ্গিক, কি ভাষা সৃষ্টি, কোনো ক্ষেত্রেই সচেতন রূপ-চিন্তার অবকাশ শরৎ-চেতনায় ছি... ... প্রাণে... আবেগে প্রাণের কথাই বলতে গিয়ে তার প্রাঞ্জলতা যেমন মর্মস্পর্শী হয়েছে, তেমনি বিশেষ কবিত্বগুণ-হীনতা সত্ত্বেও ভাষা-ভঙ্গি হয়েছে প্রাণরসে উচ্ছল—সুন্দব।

রাখালদাস বন্দ্যোপাধ্যায়

রবীন্দ্রানুবাগের আওতায় এসেই প্রত্ন-পণ্ডিত রাখালদাস বন্দ্যোপাধ্যায় (১৮৮৫-১৯৩০) উপন্যাস রচনাতেও উৎসাহিত হয়েছিলেন। মণিলাল গঙ্গোপাধ্যাযের 'ভারতী'-গোষ্ঠিব অংশীদার হয়েছিলেন তিনি। প্রধানত ইতিহাসাশ্রিত উপন্যাস-কথা রচনা করে একদা তিনি সাহিত্যিক প্রতিষ্ঠার অধিকারী হয়েছিলেন। 'শশাঙ্ক' (১৯১৪), 'ধর্ম্মপাল' (১৯১৫), 'ময়ূখ' (১৯১৬), 'করুণা' (১৯১৭) এই সব রচনার অন্তর্গত।

অনুরূপা দেবী

মহিলা লেখিকাদের মধ্যে এই সময়ে শ্রেষ্ঠ প্রতিষ্ঠা পেয়েছিলেন ... রূপাদেবী (১৮৮২-১৯৫৮)। ইনি ভূদেব মুখোপাধ্যায়ের পৌত্রী এবং রবীন্দ্রদুহিতা মাধুরীলতার বান্ধবী ছিলেন। হিন্দু রক্ষণশীল আদর্শের পরিপোষণে অনুরূপা একদা অজস্র দীর্ঘকায় উপন্যাস লিখেছিলেন। নারীসুলভ আবেগ-মন্থন ও আদর্শ-উপদেশ বর্ষণের অতি প্রয়াসে সচেতন তাঁর রচনাগুচ্ছ বহুল ভারাক্রান্ত। 'পোষ্যপুত্র' (১৯১১), 'মন্ত্রশক্তি' (১৯১৫), 'মহানিশা' (১৯১৯), 'মা' (১৯২০) তাঁর একদাখ্যাত উপন্যাসগুচ্ছের অন্তর্ভুক্ত।

ইন্দিবা দেবী

অনুরূপার অগ্রজা ইন্দিরা দেবী (১৮৭৯-১৯২২) গল্প লিখে এক সময়ে খুবই জনপ্রিয় হয়েছিলেন। তাঁর ভাষায়, প্লট পরিকল্পনায়, এবং বিন্যাসে সবত্রই নারীহস্তের স্নিগ্ধতা, স্পষ্টতা জড়ানো। 'নির্মাল্য' (১৯১৫), 'কেতকী' (১৯১৫) এবং 'ফুলের তোড়া' তাঁর তিনটি গল্পসংকলন গ্রন্থ।

নিরুপমা দেবী

গল্পে যেমন ইন্দিরা, উপন্যাসে তেমনি নিরুপমা দেবী (১৮৮৩-১৯৫১) তাঁর মেয়েলি মনের ছোঁয়া দিয়ে এক সময় সহৃদয় আকর্ষণ গড়ে তুলেছিলেন। 'অন্নপূর্ণাব মন্দির' (১৯১৩) তাঁর প্রথম উপন্যাস ; 'দিদি' (১৯১৫) এবং 'শ্যামলী' (১৯১৮) জনপ্রিয়তা-সিদ্ধ।

নিরুপমার একটি কবিতাগ্রন্থের নামকরণ করেছিলেন রবীন্দ্রনাথ :'গোধূলি' (১৩৩৫ বঙ্গাব্দ)।

নিরুপমা শেষপর্যন্ত 'ভারতী' গোষ্ঠির লেখিকা বলেই স্বীকৃত। কিন্তু শরৎ-বলয়ের সঙ্গে তাঁর প্রাথমিক সংযোগের প্রসঙ্গও স্মরণীয়। ভাগলপুরে শিল্পিক উদ্দীপনায় উদীয়মান শরৎচন্দ্রকে কেন্দ্র করে একদল কিশোর শিল্পি-প্রতিভার কোরকমোচন সংঘটিত হয়ে চলেছিল। এঁদের সঙ্গে পরবর্তী কালের মনোরম গল্প-উপন্যাসের লেখক কলকাতা নিবাসী উপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়ও (১৮৮৩-১৯৬০) পরোক্ষ ভাবে যুক্ত ছিলেন; বিখ্যাত 'বিচিত্রা' মাসিক পত্রের সম্পাদনাও তাঁর এক স্মরণীয় কীর্তি। অগ্রজ বিভূতিভূষণ ভট্টের সঙ্গে নিরুপমাও অল্প বয়সে অন্তরাল হতে এই বলয়ের অন্তর্ভুক্ত হয়েছিলেন ভাগলপুরেই।

মণিলাল গঙ্গোপাধ্যায়ের (১৮৮৮ - ১৯২৯) প্রবর্তনায় গড়া 'ভারতী'-গোষ্ঠীর কথাব চিয়তাদের মধ্যে তাঁর নিজের ভূমিকাও ছিল স্মরণীয়। এই সময়ে মহাদৈশিক সাহিত্য. -- 'কন্টিনেন্ট্যাল লিটারেচার' এর প্রতি নতুন আগ্রহে এই গোষ্ঠীর শিল্পীরা উৎসাহিত হয়েছিলেন অনেকেই। উনিশ শতকের বাংলা সাহিত্যে আধুনিকতার সঞ্চার প্রধানত বাঙালি শিক্ষিতজনের ইংরেজি উদ্দীপনায় প্রভাবিত। এবারে য়ুরোপ এবং এশিয়া মহাদেশের. নানা সাহিত্যের সঙ্গে বাংলা সাহিত্যে সংযোগ প্রসারিত করে, নতুন মাত্রা যোজনায় উৎসুকতা দেখা দিয়েছিল। সত্যেন্দ্রনাথ দত্ত তাঁর তীর্থসলিল অনুবাদ কাব্য গড়েছিলেন 'জগতের সাহিত্য-মহাপীঠ হইতে বিন্দুবিন্দু' সংগ্রহ করে। তাঁর আরো দুটি অনুবাদ কাব্যেও একই উৎসুকতার পরিচয় রয়েছে। তাছাড়া 'ভারতী'-গোষ্ঠীব মণিলাল স্বয়ং, সৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়(১৮৮৪-১৯৬৪), সত্যেন্দ্রনাথ এবং চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায় (১৮৭৭-১৯৩৮) যথাক্রমে ওলন্দাজ, ফরাসি, নরউইজান এবং র্জামান ভাষায় লেখা উপন্যাসেব ইংরেজি অনুবাদের অনুবাদ করেছিলেন বাংলায়। এ সময়কার গদ্যে-পদ্যে বিশ্বসাহিত্যের সঙ্গে যোগ প্রধানত বিভিন্ন ভাষা-সাহিত্যের ইংরেজি অনুবাদকেই ভিত্তি করে। মণিলাল নিজে বেশ কিছু অনুবাদ-গল্পের সঙ্গে কয়েকখানি মৌলিক গল্পের সংকলনও প্রকাশ করেছিলেন।

ভারতী গোষ্ঠী ও মণিলাল গঙ্গোপাধ্যায়

সৌরীন্দ্রমোহন 'ভারতী' সম্পাদনায় দীর্ঘদিন স্বর্ণকুমারীর সহযোগী ছিলেন ; এবং পরে মণিলালেরও। গল্প, নাটক, উপন্যাস রচনায় তাঁর জনপ্রিয়তা একদা ব্যাপক হয়েছিল। গল্প লিখে একাধিকবার সেকালের মর্যাদাসূচক 'কুন্তলীন' সাহিত্য পুরস্কার পেয়েছিলেন। মৌলিক উপন্যাসের সঙ্গে বেশ কিছু সংখ্যক অনুবাদ উপন্যাসও তিনি লিখেছিলেন প্রধানত ফরাসি এবং রুশ সাহিত্যের শ্রেষ্ঠ রচনা অবলম্বন করে। কখনো মূলানুবাদ, কখনো অনুবাদের অনুবাদ।

সৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়

চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায় রবীন্দ্রনাথেব ঘনিষ্ঠ সান্নিধ্য লাভ করেছিলেন। দুইখণ্ড 'রবিরশ্মি' জুড়ে রবীন্দ্র-কবিতা পাঠনের এক বিপুল আয়োজন তিনি করেছিলেন।এবং প্রশ্ন করে করে রবীন্দ্রনাথকেও তার সঙ্গে জড়িয়ে নিয়েছিলেন। প্রধানত সে ছিল বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক ভূমিকা থেকে তাঁর জ্ঞানান্বেষণার ফল। তাছাড়া কথাসাহিত্যের ক্ষেত্রেও তাঁর রচনা ছিল রীতিমতো ভূরি পরিমাণ। বাংলা সাহিত্যে 'আধুনিকতা'র নতুন মাত্রা সন্ধানে 'ভারতী'-গোষ্ঠীর অংশীদারদের মধ্যেও চারুচন্দ্রের উৎসাহ ছিল প্রধান। একদিকে মুখ্যত য়ুরোপের 'কন্‌টিনেন্ট্যাল' সাহিত্যের সঙ্গে বাংলা সাহিত্যের সাযুজ্য বিধান, আর একদিকে দারিদ্র্য, উপেক্ষা ও সামাজিক লাঞ্ছনা-তাড়িত নিচের

চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়

তলার মানুষের জীবন নিয়ে সাহিত্যে বাস্তবিকতার এক নতুনতর মাত্রা নির্মাণে চারুচন্দ্রের উৎসাহ ছিল ব্যাপক। বলেছি, কন্‌টিনেন্ট্যাল সাহিত্যের মূল ভাষা সমূহের সঙ্গে প্রত্যক্ষ যোগ এ সময়ের লেখদের মধ্যে অনেক সময়েই ছিল না। তেমনি, চারুচন্দ্রেব প্রত্যক্ষ অভিজ্ঞতা কিছু ছিল না নিচু মানের জীবন সম্পর্কে। তাহলেও কিছুটা আধুনিকতার নতুন মাত্রা সন্ধানে আগ্রহ, বহুলাংশে ভাবালু কল্পনার সাহায্যে অবাস্তব-মনোহর সমাজ-নিষিদ্ধ-প্রায় কাহিনী গড়ার দিকে তাঁব ঝোঁক ছিল বেশি। রবীন্দ্রনাথের কাছেও গল্প-উপন্যাসের প্লট পেয়েছিলেন বেশ কয়েকটি।

প্রেমাঙ্কুর আতর্থী

অন্যপক্ষে 'ভারতী'-গোষ্ঠীরই প্রেমাঙ্কুর আতর্থী (১৮৯০ ১৯৬৬) কোনো প্রকাব পূর্বাদর্শের আগ্রহে নয়, সহজ সম্পৃক্ততা, ও সহৃদয়তার সূত্রেই, সমাজের নিচের তলার, অন্ধকার মহলেরও কাহিনীর, গল্পে-উপন্যাসে, সহজ সাবলীল রূপ দিয়েছিলেন। রচনায় মিতভাষী তীক্ষ্ম তির্যকতা বশে তাঁর গল্পের আবেদন মর্মভেদী হয়েছে অনায়াসে। স্বল্পপ্রসূ ছিলেন প্রেমাঙ্কুর আতর্থী , কিন্তু গল্প, উপন্যাসে, উভয়ত-ই স্বকীয়তাব উজ্জ্বল স্বাক্ষর রেখে গেছেন। তিনখণ্ডে সম্পূর্ণ তাঁর আত্মজৈবনিক রচনা 'মহাস্থবির জাতক' বাংলা উপন্যাসে এক নতুন চরিত্র সংযোগ করেছিল।

দীনেন্দ্রনাথ রায়

মণিলালেব হাতে 'ভারতী'-গোষ্ঠীর পত্তনেরও অনেকটা আগে, 'ভারতী' পত্রিকাতেই, দীনেন্দ্রনাথ রায় (১৮৬৯ ১৯৪৩) পল্লীজীবনেব বাস্তবছবির মালা গেঁথেছিলেন ধারাবাহিকক্রমে, কথিকাব আকারে। পরে অনেক কয়েকটি লেখাই 'পল্লীচিত্র', 'পল্লীবৈচিত্র্য', ইত্যাদি চারখণ্ড সংকলনে গ্রন্থিত হয়ে কথাসাহিত্যে নতুন স্বাদুতা সঞ্চার করেছিল রবীন্দ্রনাথেব 'গল্পগুচ্ছ'ব পল্লী-জীবনচ্ছবির প্রভাব নয়, তবু আদল তাতে চোখে পড়ে। তার চেয়েও বেশী স্মরণীয়তা দীনেন্দ্রকুমার রায়ের বাংলা ডিটেকটিভ গল্পের মোহময় অক্লান্ত রচনায়। 'রহস্যলহরী সিরিজ'এ দুশোরও বেশী উপন্যাস প্রকাশ করেছিলেন তিনি।

সাহিত্যের ক্ষেত্রে অপেক্ষাকৃত পরাগত হলেও আরো দুজন স্বতন্ত্র-স্বভাব কথাশিল্পীর রচনা পরিচয় এখানেই স্মরণ করে রাখা ভালো। তাঁদের লেখায় আলোচ্য [illegible]র জীবনানুভবের প্রেরণাই প্রধানত কার্যকর হয়েছিল। রচনা-চরিত্রে দুজনের লেখাই হাস্যরস [illegible]গারী , তাহলেও দুজনেই ছিলেন রবীন্দ্রানুরক্ত, রবীন্দ্র সংবর্ধিত।

কেদারনাথ বন্দ্যোপাধ্যায়

কেদারনাথ বন্দ্যোপাধ্যায় (১৮৬৩-১৯৪৯) মজার গল্প লিখতে আরম্ভ করেন নিজের ৫৬।৫৭ বছর বয়সে। আর সে-গল্পের পেছনে ১৩০০ বঙ্গাব্দ বা তার কাছাকাছি সময়ের নিম্নমধ্যবিত্ত জীবনের অন্তরঙ্গ অনুভব এবং মূল্যবোধ প্রধান ভূমিকা গ্রহণ করেছিল। কেদারনাথের গল্পের আপাত আবেদন হাস্যলঘু; মজার গল্পই লিখেছেন তিনি। কিন্তু তাঁর গভীরে একটি মূল্যবোধ, নিম্নমধ্যবিত্ত জীবনের অবক্ষয়ী বেদনা, ভোরের শুকতারার আভাস নিয়ে বর্তমান। কেদারনাথের গল্প আসলে গালগল্প—আখ্যায়িকার চরিত্র বিশিষ্ট। স্বতন্ত্র-স্বভাব হলেও রবীন্দ্রনাথের সন্তর্পণ মানবপ্রেম-চেতনার সগোত্র ছিল তাঁর জীবনপ্রেম। 'অ[illegible]শা কি ও কে' (১৯২১), 'কবুলতি' (১৯২৮) থেকে 'মা ফলেষু' (১৯৩৬), 'নমস্কারী' (১৯৪৪) ইত্যাদি গল্প সংকলন প্রকাশিত হয়েছিল তাঁর।

রাজশেখর বসুও (১৮৮০-১৯৬০) 'পরশুরাম' ছদ্মনাম নিয়ে সরস গল্প রচনার ক্ষেত্রে আবির্ভূত হয়েছিলেন চল্লিশ-উর্ধ্ব বয়সে ; ১৯২২ খ্রিস্টাব্দে তাঁর প্রথম কৌতুক-গল্প 'বিরিঞ্চি বাবা'র প্রকাশ ঘটে 'ভারতবর্ষ' পত্রিকায়। রাজশেখর অধ্যয়নসূত্রে বিজ্ঞানী; পেশায় যৌথ শিল্প-

ব্যবসায়ের পরিচালক। তাঁর হাসির গল্পের মেজাজ কেদারনাথের গল্পের চেয়ে গভীর। নিছক মজা নয়, প্রধানত কটাক্ষ সে-সব রচনার মুখ্য উদ্দেশ্য। কখনো তা জীবনের দুর্বলতার প্রতি অনতি-প্রখর ব্যঙ্গচকিত, কখনো কেবলই কৌতুক-চপল। এই ধরনের লেখার মূলে লেখকের তীক্ষ্ণ-অনুপুঙ্খ পর্যবেক্ষণ ও তির্যক মনন-দৃষ্টির প্রভাব প্রচ্ছন্ন রয়েছে। জীবনের উপান্ত বেলা পর্যন্ত অনবদ্য হাসির গল্পের সরবরাহ করে গেছেন শিল্পী, যার গভীরে নিহিত সামাজিক, কিংবা কখনো কখনো, ব্যক্তিক দুর্বলতা সম্পর্কে শিল্পীর অবহিত দৃষ্টি। একই হাস্যরস গল্পের পরিবেশ এবং গাল্পিকের মেজাজের ওপর নির্ভর করে গাঢ়-ফিকে নানা রকমের স্বাদুতা সঞ্চার করে ফিরেছে।

বাজশেখর বসু

প্রথম গ্রন্থ 'গড্ডলিকা' (১৯২৫) প্রকাশিত হতেই রবীন্দ্রনাথ স্বতঃপ্রবৃত্ত হয়ে তাকে প্রকাশ্য সংবর্ধনা জ্ঞাপন করেন। সমাজ-জিজ্ঞাসুতার সঙ্গে ভাষা-জিজ্ঞাসাও মনস্বী বিজ্ঞানী রাজশেখরের আরো এক সহজ প্রবণতা ছিল। রবীন্দ্রনাথের সভাপতিত্বে কলকাতা বিশ্ববিদ্যালয় হতে যে বাংলা বানান নির্ধারণ সমিতি গঠিত হয়েছিল তার সদস্য হিশেবে সমূহ প্রয়াসে এক প্রধান ভূমিকা নিয়েছিলেন রাজশেখর। 'চলন্তিকা' অভিধান সেই উদ্যমের অসাধাবণ ফসল। বাল্মীকিব রামায়ণ এবং ব্যাসের মহাভারতের গদ্য সারানুবাদও তাঁর কঠোর শ্রমশীল মনস্বিতার আর এক সার্থক নিদর্শন।

তাঁর গল্প সংকলন গ্রন্থগুলির মধ্যে আবো বয়েছে 'কজ্জলী', 'হনুমানের স্বপ্ন' থেকে 'নীলপদ্ম ইত্যাদি গল্প', 'কৃষ্ণকলি ইত্যাদি গল্প' প্রভৃতি।

## (ঘ) প্রবন্ধ ও গদ্য রচনায়

প্রবন্ধ-ভাবনার ক্ষেত্রেও রবীন্দ্রনাথের উদ্যম উল্লেখ্য ছিল। 'সাধনা' পত্রিকার পৃষ্ঠায় বন্ধু লোকেন্দ্রনাথ পালিতের (১৮৬৫-১৯১৫) সহযোগে সাহিত্যতত্ত্ব বিষয়ক উত্তর-প্রত্যুত্তর মূলক পত্র-প্রবন্ধ রচনার এক নূতন ধারার সূচনা করেছিলেন তিনি। রবীন্দ্র-সুহৃদ প্রিয়নাথ সেনও (১৮৫৪-১৯১৬) সাহিত্য-সমালোচনামূলক প্রবন্ধেব ক্ষেত্রে নূতন মান যোজনা করেন ; রবীন্দ্র-রচনার সমালোচনায় তাঁর সামর্থ্যের উজ্জ্বল প্রকাশ ঘটেছিল। তাছাড়া, বলেন্দ্রনাথের গদ্য প্রবন্ধ রচনায় রবীন্দ্র-প্রেরণা এবং রবীন্দ্র-সহযোগিতাব প্রসঙ্গ আগে উল্লিখিত হয়েছে। আচার্য জগদীশচন্দ্র বসুও (১৮৫৮-১৯৩৭) বিজ্ঞান-কথা, এবং ভাবুকতাশ্রিত একাধিক মনোজ্ঞ প্রবন্ধ লিখেছিলেন। রবীন্দ্রনাথের কোনো প্রত্যক্ষ-পরোক্ষ প্রণোদনা তার পেছনে না থাকলেও, জগদীশচন্দ্রের মানসিকতাও ছিল রবীন্দ্র-বরণোন্মুখ।

ববীন্দ্রযুগেব প্রবন্ধ সূচনায ববীন্দ্রনাথ

প্রবন্ধে রবীন্দ্রযুগ-প্রেরণা যাঁর রচনায় সবচেয়ে প্রস্ফুট হয়েছিল, তিনি রামেন্দ্রসুন্দর ত্রিবেদী (১৮৬৪-১৯১৯)। ভারতীয় সাধনার প্রাচীন সম্পদকে আধুনিক য়ুরোপের বিজ্ঞান-চিন্তার সূত্রে গেঁথে সামগ্রিকতা-সমৃদ্ধ জীবন-ভাবনার সন্ধানই ছিল রবীন্দ্র-অন্বেষার মূল কথা। বাংলা গদ্য প্রবন্ধের জন্মযুগে অক্ষয়কুমার দত্ত, দেখেছি, একই সঙ্গে 'বাহ্য বস্তুর সহিত মানব প্রকৃতির সম্বন্ধ বিচার' এবং 'ভারতবর্ষীয় উপাসক সম্প্রদায়' লিখেছিলেন ; আর ঐ দুটি রচনাই প্রতীচ্য মনীষিগণের রচনা-নির্ভর। বিজ্ঞানের ছাত্র, তথা হিন্দু ব্রাহ্মণ পণ্ডিত বংশের ঐতিহ্যাধিকারী রামেন্দ্রসুন্দর বিজ্ঞানের আবিষ্কৃত তথ্যের গভীরে ভারতীয় দার্শনিক জিজ্ঞাসার রহস্য সন্ধান, এবং সমন্বয় সাধনের মননশীল আয়াস করে গেছেন

রামেন্দ্রসুন্দর ত্রিবেদী

প্রবন্ধের পর প্রবন্ধ জুড়ে। জড়বিজ্ঞানের সঙ্গে চৈতন্য-লোকের যোগানুসন্ধান ও আবিষ্কারের চেষ্টা প্রাবন্ধিক রামেন্দ্রসুন্দরের শ্রেষ্ঠ কীর্তি। ভাষা, সাহিত্য, সমাজ-সংস্কৃতি বিষয়েও তাঁর বিভিন্ন রচনা সর্বায়ত মনন-চিন্তার গভীরতার দ্যোতনাবহ। 'প্রকৃতি' (১৩০৩) তাঁর প্রথম প্রবন্ধ সংকলন ; 'জিজ্ঞাসা' (১৩১০), 'মায়াপুরী' (১৩১৮), 'বিচিত্র জগৎ' (১৩২৭) এবং 'জগৎকথা' (১৩৩১) শীর্ষক প্রবন্ধগুচ্ছে প্রাচ্যপ্রতীচ্য দর্শনবিজ্ঞানের সমন্বয়-চিন্তার বিদ্যুৎদীপ্তি ক্রম-বিচ্ছুরিত। 'চরিত কথা' (১৩২০) মহৎ চরিত্র স্মরণে রবীন্দ্রনাথের 'চারিত্রপূজা'র সগোত্র রচনা; 'বিচিত্র প্রসঙ্গ' (১৩২১), 'শব্দকথা' (১৩২৪), 'নানা কথা'তে (১৩৩১), ভাষা-সাহিত্যাদি বিচিত্র প্রসঙ্গের অবতারণা করা হয়েছে। 'বঙ্গলক্ষ্মীর ব্রতকথা' (১৩১২) স্বদেশী আন্দোলন উপলক্ষে প্রচলিত ব্রতকথার আদর্শে লেখা এক অনন্য সৃজনীকর্ম।

এই 'স্বদেশী' ভাবনার সূত্রপাত হয়েছিল ১৩১২ বঙ্গাব্দ তথা ১৯০৫-এর 'বঙ্গভঙ্গ'-বিধানের অনেক আগে থেকেই। বারুদ স্তূপ সংগৃহীত হয়েছিল দীর্ঘদিন ধরে ; ১৯০৫-এর কার্জনি অভিঘাত তাতে কেবল আগুন ধরিয়েছিল। আর সে বারুদের অন্তঃশক্তি উদ্ভূত হয়েছিল জাতীয় গৌরব চেতনা ও আত্মমহিমা আবিষ্কারের প্রচেষ্টার মধ্য দিয়ে। সেই যুগ-প্রবণতার দুই প্রধান উদ্গারক ছিলেন অক্ষয়কুমার মৈত্রেয় (১৮৬২-১৯৩০), আর দীনেশচন্দ্র সেন (১৮৬৬-১৯৩৯)।

অক্ষয়কুমার মৈত্রেয়

অক্ষয়কুমারের আগ্রহ ছি·। ঐতিহাসিক অনুসন্ধানে। ইংরেজ ঔপনিবেশিকদের লিখিত ভারত-ইতিহাসে জাতীয় গৌরব গোপন কিংবা লাঘব করবার যে প্রবণতা ছিল, তার নিরসন করে সমুচিত নূতন তথ্য সহযোগে জাতীয় গৌরব-চেতনার প্রতিষ্ঠা ছিল তাঁর সকল উদ্যমের প্রধান কাম্য। বাংলা দেশের ইতিহাসের প্রতিই লেখকের ঝোঁক ছিল একান্ত। এ বিষয়ে তাঁর উল্লেখ্য গ্রন্থরাজি 'সিরাজদ্দৌলা' (১৩০৪), 'মীরকাশিম' (১৩১২), 'গৌড়লেখমালা' (১৩১৮), 'সীতারাম রায়' (১৩৩৫) ইত্যাদি।

অক্ষয়কুমার মৈত্রেয়-র 'সিরাজদ্দৌলা' প্রবন্ধরাজি রবীন্দ্রনাথের উৎসাহেই প্রথম প্রকাশিত হতে আরম্ভ করে 'সাধনা'র পৃষ্ঠায়। 'সাধনা'র প্রকাশ বন্ধ হয়ে গেলে কবির আগ্রহেই রচনার বাকি অংশ 'ভারতী' পত্রিকায় প্রকাশিত হয়। অক্ষয়কুমারের 'ধনা রবীন্দ্র-উৎসাহে পুষ্ট।

দীনেশচন্দ্র সেন

দীনেশচন্দ্র সেন প্রাচীন বাংলা সাহিত্যের ঐতিহাসিক পরিচয় গ্রথিত করে বিস্মৃত ঐতিহ্য-গৌরবের সম্পর্কে শিক্ষিত বাঙালির চেতনাকে আকৃষ্ট করেন। তাঁর অবিস্মরণীয় গ্রন্থ 'বঙ্গভাষা ও সাহিত্য' ১৩০২ বাংলা সালে প্রকাশিত হতেই চতুর্দিক থেকে উৎসাহিত সংবর্ধনা লাভ করে। রবীন্দ্রনাথ এই গ্রন্থ পড়ে লেখককে সংবর্ধনা জানিয়ে চিঠি লেখেন ; গ্রন্থের দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হতেই একটি পূর্ণাঙ্গ সমালোচনা-প্রবন্ধও লিখেছিলেন। গদ্যে-পদ্যে, গল্পে-প্রবন্ধে দীনেশচন্দ্রের লেখনী ছিল অবারিতগতি। তাঁর লিখিত কিংবা সম্পাদিত গ্রন্থ সংখ্যা অন্যূন ৩৯। বাংলাদেশ ও তার সাহিত্য-সংস্কৃতি বিষয়ে লেখা দীনেশচন্দ্রের আরো দুখানি উল্লেখনীয় গ্রন্থ দুইখণ্ডে বিন্যস্ত 'বৃহৎবঙ্গ' (১৩৪১, ১৩৪২) এবং 'ঘরের কথা ও যুগ সাহিত্য' (১৩২৯)। কথাসাহিত্যেও সাবলীল লেখনী চালনা করেছিলেন তিনি।

## ২। রবীন্দ্র 'বিরোধ'-এর প্রথম পর্যায় : রূপরেখা

রবীন্দ্র-বিরোধের প্রাথমিক বিবরণ

প্রাথমিক পর্যায়ে রবীন্দ্ররচনার বিমুখতা ব্যক্তিগত প্রতিপাক্ষিকতার চেয়ে সাহিত্যিক আদর্শ-প্রেরণার দ্বারাই বেশি প্রভাবিত হয়েছিল। রবীন্দ্রনাথ কেবল বাংলা কাব্য-কবিতাতেই নয়, বাংলা সাহিত্যের সকল ধারাতেই ভাব এবং ভাষার এক নূতন মাত্রা যোজনা করেছিলেন। কবিকল্পনার ক্ষেত্রে বাস্তবিকতার চেয়ে বস্তুর অন্তর্নিহিত স্বরূপকে সন্ধান করা ছিল তাঁর কবি মনের সহজ প্রবণতা। অনেকটা সেই সূত্রেও ভাষাকে বাগর্থের বন্ধন-মুক্ত এক স্বতন্ত্র তাৎপর্যে প্রতিষ্ঠিত হতে হয়েছিল।

কথাটা সহজে বোঝা যেতে পারে ছোটগল্পের প্রসঙ্গ ধরে। 'হিতবাদী' পত্রিকার (১২৯৮ সাল) শুরু থেকেই রবীন্দ্রনাথ ছোটগল্প লিখে চলেছিলেন। কিন্তু হঠাৎ তা বন্ধ হয়ে যায়। আয়োজকদের অন্যতম দাবি ছিল, আরো 'লঘু ভাবের' গল্প লেখার , কোনো কোনো পাঠকের পক্ষ থেকে স্পষ্টতর প্লট-এর দাবিও ছিল। 'হিতবাদী'তে প্রকাশিত অনেক গল্পই কাহিনীমুখ্য—কিন্তু 'পোষ্টমাষ্টার' একটি উজ্জ্বল ব্যতিক্রম। ঐ ভাব, ভাষা এবং বাণীই রবীন্দ্রনাথের অনন্য স্বাতন্ত্র্যের দিশারি।

কাব্যে-সাহিত্যে এই স্পষ্টতা ও সহজবোধ্যতার দাবি নিয়েই রবীন্দ্র-বিরোধিতার একটি সুনির্দিষ্ট, এবং কিছুটা সমবেত আয়োজন শুরু হয় 'সাহিত্য' পত্রিকাকে অবলম্বন করে। পত্রিকার সূচনা ১২৯৭ সালে, পরবর্তী বর্ষে সে পূর্ণায়তন হয়ে ওঠে , সে ঘটনা রবীন্দ্রনাথের 'হিতবাদী' সাপ্তাহিক ছেড়ে 'সাধনা' নামক মাসিক পত্রিকা প্রকাশের প্রায় সমকালীন।

একদিকে 'প্রচার' এবং 'নবজীবন', আর একদিকে 'সঞ্জীবনী' পত্রিকা ঘিরে হিন্দু ব্রাহ্মের সংঘাত বিতর্ক প্রবন্ধের পরিমাণ বাড়িয়ে চলেছিল আগে হতেই। 'সাহিত্য' পত্রিকায় রবীন্দ্র বিমুখ সংগঠনের মূলে তার প্রচ্ছন্ন প্রভাব থেকে থাকলেও, মুখ্যত রুচি ও আদর্শের বিমুখতাই হয়েছিল প্রধান। রবীন্দ্র-কবিতায় অর্থের অস্পষ্টতা—তথা 'হেঁয়ালি', তাতে নৈতিক মূল্যমানের স্খলন, এবং সাধারণ ভাবে গল্পসাহিত্যের গঠনশৈলী নিয়েই বিরোধিতার সূত্রপাত। অমৃতলাল বসু, চন্দ্রনাথ বসু, এবং বয়ঃকনিষ্ঠদের মধ্যেও কেউ কেউ এই আয়োজনে উৎসাহ বোধ করেছিলেন।

সুরেশচন্দ্র সমাজপতি

তাহলেও, একাই সর্বমুখী আয়োজনের প্রধান হোতা ছিলেন 'সাহিত্য'-পত্রিকা সম্পাদক সুরেশচন্দ্র সমাজপতি (১৮৭০ - ১৯২১)। রবীন্দ্রনাথের প্রবর্তিত ধারায় ছোটগল্প যথোচিত রূপ ধরতে পারছে না ভেবে প্রমথ চৌধুরীকে দিয়ে তিনি তাঁর পত্রিকায় ফরাসি গল্পের অনুবাদ করিয়েছিলেন প্রথম (১২৯৮)। তারপর হতে ক্রমশ বাংলায় অনুবাদ-গল্প রচনার একটা উৎসাহ জেগেছিল , যদিও তা রবীন্দ্রানুগ মৌলিক গল্পরচনা সামর্থ্যের প্রতিস্পর্ধী প্রায় কখনোই হতে পায় নি। সুরেশচন্দ্র নিজে কয়েকটি মৌলিক গল্প লিখেছিলেন। তার সংকলন 'সাজি', রচনা হিশেবে উল্লেখ্য নয় ; কিন্তু রবীন্দ্র প্রতিমুখী আদর্শের একটা নিদর্শন বলে বিবেচিত হতে পারে।

নগেন্দ্রনাথ গুপ্ত

নগেন্দ্রনাথ গুপ্ত (১৮৬১ ১৯৪০) প্রথম জীবনে রবীন্দ্রনাথের অন্তরঙ্গ ছিলেন, 'ভারতী' পত্রিকায় তাঁর কিছু কবিতা প্রকাশিত হয় , 'স্বপ্নসংগীত' (১২৮৯) নামক 'গীতিকাব্য'ই তাঁর প্রকাশিত প্রথম গ্রন্থ। উত্তরপশ্চিম ভারতে ইংরেজি পত্রিকা সম্পাদনা করে ইনি খ্যাতিমান হন। বাংলা সাহিত্যে কথাসাহিত্যিক হিশেবেই তাঁর পরবর্তী পরিচয়, এবং রবীন্দ্রবিরোধিতাতেও, 'সাহিত্য' পত্রিকার পৃষ্ঠায়, তিনিই স্বনামে প্রথম আত্মপ্রকাশ করেন, 'কৈ-বিচিত্র্য' নামক তীক্ষ্ণ কটাক্ষ-প্রবন্ধ লিখে। রবীন্দ্রনাথ 'সাহিত্য'

পত্রিকাতেই তার জবাব পাঠান, এবং সম্পাদকীয় বিদ্রূপ মন্তব্যের সঙ্গে তা প্রকাশিত হয়। নগেন্দ্রনাথ সাতখানি উপন্যাস এবং কিছু গল্পও লিখেছিলেন, তিনটি সংকলনে যা সংগৃহীত। সে সবই প্রায় বড় গল্প। প্রাথমিক রচনায় বঙ্কিম পন্থাই শিল্পী অনুকরণ করেছিলেন—রোমান্টিক কাহিনী পরিবেশনের কাব্যাবিষ্ট উদ্যমে। তাঁর 'তমস্বিনী' (১৩০৭) উপন্যাসে 'উন্মুক্ত Realism-এর অবতারণা'র উদ্যম ও প্রকরণ সম্পর্কে রবীন্দ্রনাথ আপত্তি করেছিলেন প্রিয়নাথ সেনকে লেখা এক ব্যক্তিগত পত্রে। উভয়ের সাহিত্যাদর্শগত পার্থক্য তাতে স্পষ্ট প্রতীয়মান।

সুরেন্দ্রনাথ মজুমদার

'সাহিত্য' পত্রিকায় প্রকাশিত গল্প রচনাগুচ্ছের মধ্যে উল্লেখনীয় সুরেন্দ্রনাথ মজুমদারের (১৮৬৬ ১৯৩১) গল্পাবলি। মজার গল্প লেখায় তাঁর অসামান্য দক্ষতা অবিস্মরণীয়, যদিও আজ তা বিস্মৃত হয়েই আছে। 'ছোট ছোট গল্প' (১৩২২) এবং 'কর্মযোগের টীকা ও অন্যান্য গল্প' (১৯২৩) নামে তাঁর দুখানি গল্পের সংকলন গ্রন্থিত হয়েছিল। তাতে মজার গল্পের শৈল্পিক স্বাদুতাই উপভোগ্য। রবীন্দ্র-বিরোধ রবণের সঙ্গে শিল্পীর অভিপ্রায়ের কোনো যোগ ছিল না।

প্রমথনাথ রায়চৌধুরী

কবিতার ক্ষেত্রে রবীন্দ্র বিপরীত স্পষ্টতাদর্শের মুখপাত্র ছিলেন দ্বিজেন্দ্রলাল রায়, রুচির বিতর্কেও তিনি উৎসাহের সঙ্গে যোগ দিয়েছিলেন। এই প্রবণতার সঙ্গে যুক্ত হয়েছিলেন অন্যান্যদের মধ্যে প্রমথনাথ রায়চৌধুরী (১৮৭২ ১৯৪৯)। এক সময়ে তিনি রবীন্দ্রানুরাগী ছিলেন, এবং রবীন্দ্রানুকরণ প্রয়াস তাঁর কবিতায় দুর্লক্ষ্য ছিল না। রবীন্দ্রনাথ তাঁকে 'কণিকা' কাব্য উৎসর্গ করেন। পরবর্তী কালে তিনি মুখ্যত দ্বিজেন্দ্রানুসারী এবং রবীন্দ্রবিরোধী হয়ে পড়েন। সাহিত্য রচনায় প্রমথনাথ নিরলস ছিলেন সমসাময়িক অনেক সাহিত্য পত্রিকাতেই তাঁর লেখা সেকালে প্রকাশিত হত কবিতা ও নাটক ছিল তার রচনার মুখ্য বিষয়। 'পদ্মা' (১৮৯৮), 'দীপালী' (১৯০১), 'আরতি' (১৯০২) ইত্যাদি তার প্রাথমিক কবিতা সংকলন গ্রন্থ।

আলোচ্য পর্যায়ের রবীন্দ্র বিরোধের ধারায় উত্তাপ উত্তেজনা যত ছিল, সার্থক সমতল সৃষ্টির উৎসাহ তত নয়। পত্র পত্রিকার বিচ্ছিন্ন রচনায় কিংবা এখানে ওখানে ছড়ানো ছিটানো কটাক্ষে বিদ্রূপের ভাগই ছিল প্রধান কখনো ও কোমল. 'প্রকাশিত হতেই প্রধানত রুচিবোধ নিয়ে প্রতিবাদী ... ... নবজীবন পত্রিকায় প্রকাশিত 'কালিদাস সমা... ...' প্রবন্ধ, কিংবা বাহু' ... লেখা ... প্রসন্ন কালীপ্রসন্নদের 'মিঠে কড়া' কবিতা, অমৃতলাল বসুর '...বীমা' নাটকের সংলাপে প্রাসঙ্গিক কটাক্ষ এ সবই সেকালের রবীন্দ্রবিরোধিতার অবলম্বিত, —কখনো কখনো অশোভন প্রকাশের কয়েকটি উল্লেখ্য নিদর্শন। দ্বিজেন্দ্রলালের লেখা 'আনন্দবিদায়' প্রহসন ... আক্রমণে অশালীনতার সে মাত্রাও ছাড়িয়েছিল আসল চিত্রটি ছিল রবীন্দ্র প্রবর্তিত নূতন সৃজনধর্ম যখন ... প্রতিভাকে উৎসাহিত উদ্বোধিত করে চলেছিল, তারই পাশে পুরাতন পন্থা প্রকরণের শিথিল অনুসারিতার সঙ্গে স... সংঘবদ্ধ রবীন্দ্র বিরোধিতাই ছিল এই পর্যায়ের প্রধান প্রবণতা

## ঊনচত্বারিংশ অধ্যায়

# বাংলা সাহিত্যে রবীন্দ্র যুগ : দ্বিতীয় পর্যায়

রবীন্দ্র যুগের দ্বিতীয় পর্যায়

আগে বলেছি, রবীন্দ্রযুগের দ্বিতীয় পর্যায়ের সূচনা মোটামুটি ১৯১৪-সমকাল হতে। নানা দিক থেকেই এই ক ালটি তাৎপর্যবহ। নূতন যুগচেতনার মূল্য পরিমাপ, আগেও দেখেছি, নূতন ভাবাদর্শের দাবিতে নূতনতর রূপপ্রকরণে প্রতিফলিত হয়ে থাকে। উনিশ শতকে ইংরেজি শিক্ষিত মধ্যবিত্ত নাগরিক বাঙালির চেতনায় নবজাগরণের যে উদ্দীপনা দেখা দিয়েছিল, সকল দিক থেকেই তার পূর্ণাহুতি এবং যুগপৎ নির্বাপণ ১৯১১-তে 'বঙ্গভঙ্গ' তথা 'স্বদেশী' আন্দোলনেব অবসানে। দীর্ঘকাল ধরে ক্ষীয়মাণ মধ্যবিত্ত জীবনের অর্থনৈতিক বনিয়াদ আবেগ-স্ফীত মূল্যবোধের দুর্বল আশ্রয়টি কোনো রকমে ধরে থেকে কেঁপে কেঁপে উঠছিল 'স্বদেশী'র উন্মাদনায়। তা শেষ হতেই, রেনেসাঁসের জীবন-প্রেরণা আমূল ভেঙে পড়ে।

শিক্ষিত তরুণের সামর্থ্য চাকুরির চাহিদায় একান্তবদ্ধ। চাকুরিহীন বেকার জীবনেব শূন্যতাবোধ, স্বদেশী-উত্তরকালে পুরাতন আবেগ ও ভাবাদর্শের প্রকট ব্যর্থতা, আর সেই সঙ্গে হঠাৎ ঘনিয়ে আসা প্রথম বিশ্বযুদ্ধের অভিঘাত, সব মিলিয়ে এক নূতন হতাশা, সংশয় এবং বিভ্রান্তির অভিব্যক্তিতে ক্রমশ মুখর হয়ে উঠতে থাকে বাংলা সাহিত্যে, এই সময় হতেই। রবীন্দ্রনাথ আশা-ভরসার কবি, 'গীতাঞ্জলি'র কবি রবীন্দ্রনাথের বিশ্বস্বীকৃতি লাভ, সব কিছু মিলে এই দিশেহারা পরিবেশে রবীন্দ্র-বিরোধিতার একটা উচ্ছ্বাস অনেকটা দুর্বার হয়েছিল একই সময়ে। তাহলেও ঐ কালের রবীন্দ্র-বিরোধী তরুণ শিল্পীদের অনেকেই রবীন্দ্র-উন্মুখ ছিলেন। রবীন্দ্রনাথের অপরূপ সৃষ্টি-সুষমা, তাঁর পরিণামী বিশ্বাস-ভূয়িষ্ঠতা, এই সব শিল্পীর কৈশোর, বয়ঃসন্ধি-উন্মুখ যৌবনকে মথিত—উদ্বোধিত করেছিল। কিন্তু মনে যে ভরসার স্বপ্ন ধরিয়ে দিলেন রবীন্দ্রনাথ, জীবনে তাকে ধরা যায় না ; এই আক্ষেপ হতেই একটা বিরোধিতার সঞ্চার ঘটেছিল ; নানা স্তরে, নানা মাত্রায়। সেদিন রবীন্দ্রবরণের দলে মুখ্য ব্যক্তিত্ব ছিলেন রবীন্দ্রনাথ নিজেই ; প্রমথ চৌধুরী (১৮৬৮-১৯৪৬) ছিলেন প্রধান সেনানী। রবীন্দ্রনাথ তরুণ জীবনের অভাবিত নূতন সমস্যাকে অন্তর-গভীরে অনুভব করে তারই স্বরূপ সন্ধান ও রূপায়ণে ব্রতী হলেন পদ্যে গদ্যে। কথাসাহিত্যে, প্রবন্ধে, সর্বত্রই অন্ধকারের উৎসমূলে খুঁজে দেখতে চাইলেন আলোকেব উৎসার-বিন্দুটি। রবীন্দ্র-বিরোধীরা সেই মূল্যায়নকে স্বীকার করেও গ্রহণ করতে পারলেন না। এইভাবেই চলেছে একালের (১৯১৪-৪১) বাংলা সাহিত্যে রবীন্দ্র-বরণ-বিরোধের বিচিত্র ধারা। 'বরণ' হতে বিরোধে সেই আনাগোনার ছবিটার ছকটুকুই কেবল এখানে দেখা যেতে পারে।

### ১। রবীন্দ্রবরণে 'সবুজপত্র' ও রবীন্দ্রনাথ

১৯১৪ খ্রিস্টাব্দ তথা ১৩২১ বঙ্গাব্দের বৈশাখ মাসেই 'সবুজপত্র' পত্রিকা প্রকাশিত হয়েছিল ; প্রথম সংখ্যাতেই 'বিবেচনা ও অবিবেচনা' প্রবন্ধ লিখেছিলেন রবীন্দ্রনাথ। তাতে নতুন

যুগের ব্যাধির উৎসটা ধরে দিয়েছিলেন সঠিক। 'স্বদেশী' উদ্দীপনার শেষে বাঙালি জীবনে তখন "সেই বন্যার বেগ কমিয়া আসিয়াছে। সমাজের মধ্যে যে চলার ঝোঁক আসিয়াছিল সেটা কাটিয়া গিয়া আজ আবার বাঁধি বোলের বেড়া বাঁধিবার দিন আসিয়াছে।"—তখন থেকেই 'বাঁধি বোলের' ঐ আঁধি কাটিয়ে দেবার জন্যেই লেখনী চালনা করে গিয়েছিলেন রবীন্দ্রনাথ। এই দুঃসাধ্য সাধনে 'সবুজপত্র' হয়েছিল প্রথম হাতিয়ার। প্রমথ চৌধুরীর সঙ্গে পরামর্শ সূত্রে রবীন্দ্রনাথ পত্রিকাটিকে ক্লৈব্যঘাতী গাণ্ডীবের ভূমিকাতেই পরিকল্পনা করেছিলেন। পদ্যে-গদ্যে বাঁধ-ভাঙার প্রয়াস ওখান থেকেই উৎসারিত হয়েছিল ; কবিতায় 'বলাকা'র মুক্তক ছন্দে গাঁথা মুক্তবাণীর তরঙ্গ, গল্পে 'হালদারগোষ্ঠী', 'স্ত্রীর পত্র' ইত্যাদিতে বন্ধনমোচনের দুরন্ত প্রয়াস ; 'চতুরঙ্গ' উপন্যাসে বিচ্ছিন্নতা-পীড়াক্রান্ত আধুনিক বাঙালি তারুণ্যের পথ খোঁজার দুর্বার অভিযান—এই সবই 'সবুজপত্র'-র পৃষ্ঠায় উদ্ভাসিত। পরে 'বলাকা' থেকে 'শেষ লেখা' ; 'হালদারগোষ্ঠী'-'স্ত্রীর পত্র' থেকে 'তিনসঙ্গী' গল্পমালা কিংবা 'মুসলমানীর গল্প' ; তথা 'চতুরঙ্গ' থেকে 'শেষের কবিতা' পেরিয়ে 'চার অধ্যায়' পর্যন্ত রবীন্দ্রনাথ এই সংশয়াক্রান্ত, বিলুপ্ত-প্রত্যয় নতুন যুগের আত্মদীর্ণতার মধ্যে আত্ম-আবিষ্কারের পথ খুঁজে ফিরেছেন। এ-সব খবরই পূর্ববর্তী রবীন্দ্র-রচনার ইতিহাসে বিবৃত হয়েছে। তাকে নতুন করে, স্পষ্ট করে, বলার বিশেষ প্রাসঙ্গিকতা হল, এইসব রবীন্দ্রবরণ এবং রবীন্দ্র-বিরোধের মনোভাব দানা বেঁধে উঠেছিল ধীরে ধীরে ; অবশ্যই তারও পশ্চাৎপটে রয়েছে পূর্ববর্তী রবীন্দ্র-রচনাবলির সম্পর্কে নতুন কালের বিচিত্র মনোভঙ্গির প্রভাবও।

'সবুজপত্র'তে রবীন্দ্রনাথ

নূতন যুগে 'সবুজপত্র'-র নতুন ভূমিকা সম্পর্কে প্রমথ চৌধুরী একেবারে প্রথম সংখ্যাতেই লিখেছিলেন, 'বাংলার মন যাতে বেশি ঘুমিয়ে না পড়ে', তার ব্যবস্থা করাটাই পত্রিকার মুখ্য উদ্দেশ্য। 'সবুজপত্র'-র সম্পাদক রূপে, এবং 'বীরবল'-এর ভূমিকাতেও, বাঙালির মনকে অনতিতীব্র আঘাতে-চমকে জাগিয়ে রাখার দায়টা স্বীকার করেছিলেন তিনি। একটা স্তরে রবীন্দ্র-বিরোধের রক্ষণশীল প্রয়াসকে প্রতিহত করতেও উদ্যত হয়েছিলেন। গদ্যে-পদ্যে তাঁর লেখনীর প্রভাব ছিল অকুণ্ঠিত ; এবং আপন চরিত্রে প্রায় দ্বিতীয়-রহিত।

'সবুজপত্র' ও প্রমথ চৌধুরী

ফরাসি সাহিত্যের বিদগ্ধ রসিক প্রমথ চৌধুরীর শ্রেষ্ঠ কীর্তি বাংলার মনঃপ্রধান সাহিত্যে বিশুদ্ধ বুদ্ধিজীবিতা সঞ্চারের উদ্যম; হৃদয়ানুভবের পরিবর্তে মনন-চিন্তনের প্রতিষ্ঠা সাধন। কবিতায় 'সনেট পঞ্চাশৎ' (১৯১৩) এবং 'পদচারণ' (১৯১৯) নামক সংকলন দুটিতে বাঙালি কবির অতিভাবালুতা এবং শিথিল রূপ-রচনার প্রতি কটাক্ষ করা হয়েছে। 'সনেট সঞ্চাশৎ' কেবল বাচ্য বিষয়েই চমকপ্রদ নয়, কবিতা-রূপের বাঁধুনিতেও বিদগ্ধ কাব্যচিন্তার পরিচয় তাতে স্পষ্ট। কথাসাহিত্যে সেই বৈদগ্ধ্যের উজ্জ্বল স্বাক্ষর 'চারইয়ারী কথা'য় (১৯১৬)। বাংলা গল্পে গড়ে-ভাঙার এক নির্মায়িক কৌতুক-খেলা খেলেছেন প্রমথ চৌধুরী আগাগোড়া। 'চারইয়ারী কথা' যথোচিত সংহতি পেতে পারলে গোটা একটি উপন্যাস হয়ে উঠতে পারত, যেমন হয়েছিল 'সবুজপত্র'-এই প্রথম প্রকাশিত রবীন্দ্র-উপন্যাস 'চতুরঙ্গ'। কিন্তু প্রত্যেকটি গল্পকেই তার নিগূঢ় ক্রান্তিমুহূর্তে ভেঙেচুরে দিয়েছেন শিল্পী হঠাৎ , ব্যর্থ প্রণয়ের চারটি কাহিনীই মাঝপথে কেমন থমকে দাঁড়িয়েছে যেন। এক সূত্রে আলতো শিথিল ভঙ্গিতে বাঁধা যেন চারটি গল্পের একগুচ্ছ। প্রণয়ের বেদনার চেয়ে প্রণয়-দুর্বলতার প্রতি কটাক্ষেই যেন গল্পের পরিণামী আবেদন। গভীর আবেগকে নৈর্ব্যক্তিক

প্রমথ চৌধুরীর রচনাবলি

বুদ্ধির হীরার ধারে কেটে চৌচির করার এক ধরনের কৌতুক-দৃষ্টি তাঁর সকল গল্পেই সাধাবণ লক্ষণ হয়ে ধরা পড়েছে। প্রমথ চৌধুরীর অজস্র, এবং 'সবুজপত্র'-যুগে প্রায় নিরলস ভাবে লেখা, প্রবন্ধগুচ্ছেরও একই বৈশিষ্ট্য। তার প্রবন্ধাবলি পরবর্তী কালে দুই খণ্ডে অতুল গুপ্ত-র সম্পাদনায় প্রকাশিত হয়েছিল। সাধু ভাষার বদলে চলিত ভাষার সার্বিক ব্যবহারের প্রচলনেও 'সবুজপত্র', প্রমথ চৌধুরী, তথা রবীন্দ্রনাথের মনোযোগ তখন একাগ্র হয়েছিল।

'সবুজপত্র' গোষ্ঠিতে বিশুদ্ধ বুদ্ধিজীবিতা-পসারি শ্রেষ্ঠ প্রমথানুসারী ছিলেন ধূর্জটিপ্রসাদ মুখোপাধ্যায় (১৮৯৪-১৯৬১)। তাঁর ভাবনা ও প্রকাশের প্রকরণে প্রমথ চৌধুরীর ছাপ স্পষ্ট ; অথচ স্বাতন্ত্র্যের চিহ্নও আগাগোড়াই সুগোচর। রবীন্দ্রানুরক্তিও লেখকের মজ্জাগত ছিল। সংস্কৃতি-সংগীতাদি বিষয়ে ওঁর অনেক লেখা রবীন্দ্র-সংসর্গের ফল; রবীন্দ্র-কবিতার একটি ছত্রকে শিরোনাম করে একটি গল্পও লিখেছিলেন—'একদা তুমি প্রিয়ে'। আসলে এই প্রণয়-সম্ভাষণটিকে যেন বুদ্ধির ধারে কেটে কেটে তার রহস্য বিচ্ছিন্ন করে দেখতে চেয়েছেন শিল্পী। প্রামথিক ধরনের এ-এক স্বাধীন অভিব্যক্তি। 'রিয়ালিস্ট' (১৯৩৩) তাঁর একমাত্র গল্পের সংকলন। 'অন্তঃশীলা' (১৯৩৫), 'আবর্ত' (১৯৩৭) এবং 'মোহানা' (১৯৪৩) খ্যাততম উপন্যাস ত্রয়ী , 'চিন্তয়সি', 'কথা ও সুর' প্রভৃতি তাঁর প্রবন্ধের সংকলন।

ধূর্জটিপ্রসাদ মুখোপাধ্যায়

## রবীন্দ্র-বিরোধের নূতন মেজাজ
### (ক) কাব্য-কবিতায়

আধুনিক বাংলা সাহিত্য আসলে মধ্যবিত্ত শিক্ষিত নাগরিক বাঙালির জীবন-অভিজ্ঞতা ও মানসিক প্রতিক্রিয়ার ফসল। আগে দেখেছি, উনিশ শতকের নবজাগরণ-উদ্দীপনার অবক্ষয় আলোচ্য স্তরের বাঙালি ভাবনায় নৈরাশ্য, সংশয় এবং ক্ষোভের সঞ্চার করছিল দিনে দিনে। দৃষ্টিভঙ্গিরও তফাত হতে লাগল তার ফলে। তাই একালের কাব্য-কবিতায় শূন্যতার বোধটুকুই প্রবলতর হতে দেখি। রবীন্দ্রনাথ এক সময়ে পল্লী বাংলার খুব কাছে চলে এসেছিলেন। প্রকৃতির উদার অসীম সৌন্দর্য তাঁকে অভিভূত করেছিল, অশেষ দারিদ্র্য লাঞ্ছিত মানুষের স্বভাব-সরলতা ও ঋজুতা করেছিল বিস্মিত। একদিকে এদের দারিদ্র্য-পীড়ার লাঘব বিধানের জন্য অজস্র উদ্যমে তিনি আত্মনিয়োগ করেছিলেন ; অপরদিকে তাঁর সৌন্দর্য-পূর্ণতা-সন্ধানী মন প্রকৃতি এবং মানুষের বৈভবেরও মুগ্ধ বন্দনা করেছে। নতুন কালের দৃষ্টি তাতে অসংগতিই লক্ষ করেছে। নতুন ভাবনার কাছে সব কিছুই একটানা অন্ধকারে ঢাকা ; সৌন্দর্যের কল্পনা এর মধ্যে কেবল অবাস্তব-মনোহারিতারই সঞ্চার করে।

রবীন্দ্রবিরোধে নতুন মেজাজ

রবীন্দ্রনাথ এক সময়ে বঙ্গ পল্লীর শারদ প্রকৃতিকে বন্দনা করেছিলেন :—

"আজি কি তোমার মধুর মুরতি হেরিনু শারদ প্রভাতে,
হে মাতঃ বঙ্গ, শ্যামল অঙ্গ ঝলিছে অমল শোভাতে।"

তাই ভেঙে যতীন্দ্রনাথ সেনগুপ্ত (১৮৮৭ ১৯৫৪) লিখলেন :–

"আজি কি তোমার বিধুর মুরতি হেরিনু শারদ প্রভাতে,
হে মাতঃ বঙ্গ, শ্যামল অঙ্গ ভরে গেছে খানা ডোবাতে।"

এখানেই নতুন কালের নতুন মেজাজ স্পষ্ট প্রতিভাত। চোখে-দেখা শূন্যতার অভিজ্ঞতা 'বাস্তব' বলে গৃহীত হল, অনুভব-সিদ্ধ সৌন্দর্যের বৈভব পরিত্যক্ত হল 'রোমান্টিক' বলে। পরবর্তী কালের তরুণতর শিল্পীরা এই বাস্তব অভিজ্ঞতার সঙ্গে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গির দাবি উত্থাপিত করেছিলেন ; তাই নিয়ে আলোচ্য সময়ের রবীন্দ্রবিরোধিতার প্রাথমিক বনিয়াদ। তার সংঘবদ্ধ সংহত রূপ মূর্ত হয়েছিল 'কল্লোল'-গোষ্ঠীর কবিকুলকে ঘিরে। সে কথায় পরে আসা যাবে ; আপাতত যতীন্দ্রনাথ সেনগুপ্তের রচনা নিয়ে ইতিহাসের মোটা রূপরেখাটির অনুসন্ধান শুরু করা যেতে পারে।

যতীন্দ্রনাথ 'মরুর কবি' নামে একদা বহুল প্রতিষ্ঠা অর্জন করেছিলেন ; তাঁর প্রথম তিনখানি কাব্য সংকলনের নাম 'মরীচিকা' (১৯২৩), 'মরুশিখা' (১৯২৭) এবং 'মরুমায়া' (১৯৩০)।

যতীন্দ্রনাথ সেনগুপ্ত

মরুভূমির রুক্ষ শূন্যতাবোধে তাঁর কবিতা-বাণী ধূসর। ভাষাতেও নতুন দ্রুততা সঞ্চারী সাবলীলতা রয়েছে, স্বভাব বশে যা সহজ জীবনের সহজ কথারই বাহন হতে পারে। মানুষের দৈন্যের জন্য হতাশা এবং ক্ষোভ, মানুষের কল্যাণ সাধনে আবেগ-প্রখর ঐকান্তিক আগ্রহ, ঈশ্বরের মঙ্গলকর শক্তির অমোঘতায় সংশয়,—এই সব মিলিয়েই যতীন্দ্রনাথের কবিতার স্বাতন্ত্র্য। কিন্তু অন্তরে অন্তরে রবীন্দ্রানুগ সৌন্দর্যপিপাসা যতীন্দ্রনাথ এবং তদুত্তর কবিকুলেরও মজ্জাগত ছিল। উত্তরকালের 'সায়ম্' (১৯৪০), 'ত্রিযামা' (১৯৪৮) এবং মরণোত্তর কালে প্রকাশিত 'নিশান্তিকা'তে (১৯৫৭) ধীরে ধীরে সংশয়িত ভাবনার গহনে সৌন্দর্য-শোভনতার বাসনা ক্রমশ আভাসিত হয়ে চলেছিল।

যতীন্দ্রনাথের রবীন্দ্র-বিরোধ স্বভাবসিদ্ধ হলেও রবীন্দ্রানুরাগও ছিল তাঁর আন্তরিক। কিন্তু কবি হিশেবে মোহিতলাল মজুমদার (১৮৮৮-১৯৫২) আত্মঘোষণাই করলেন সচেতন রবীন্দ্র-বিরোধীর ভূমিকায়। রবীন্দ্র-কবিতার বিরুদ্ধে তাঁর প্রধান অভিযোগ—প্রেমভাবনার পাণ্ডুরতা।

মোহিতলাল মজুমদার

রবীন্দ্রনাথের প্রেমের কবিতায় রক্তমাংসের উত্তাপ ক্ষীণ,—অতীন্দ্রিয় ভাবকৃতির গভীরে দেহের কামনা-বাসনা বাষ্পীভূত হয়ে পড়ে। এই প্রতিবাদী ভাবনার সহযোগে মোহিতলাল সম্ভোগপিপাসু প্রেমের উদ্দাম দাবি, তার অন্তহীন বিষজ্বালা, এবং সেই দহমানতার অনিবার্যতায় আক্ষিপ্ত ফেনিল আলো[illegible]নকেই মুখ্য আসন দিয়েছেন তাঁর কবিতায়। কবিতার রূপবিন্যাসে সংযম ও শৃঙ্খলার এক স্ব[illegible]বর্তিত আত্মশাসন তিনি স্বীকার করেছিলেন। সনেট রচনার দক্ষতায় কবির রূপনির্মাণ-সামর্থ্যের নিজস্ব পরিচয় রয়েছে। মোহিতলাল অধ্যাপনাজীবী। পাণ্ডিত্য-ভারাক্রান্ত মননের সঙ্গে কবি-মনোভাবনা জড়িয়ে গিয়ে কাব্যবাণীকে অনেক সময় অতি-পীড়িত করে তুলেছে। 'স্বপনপসারী' (১৩২৮) 'বিস্মরণী' (১৩৩৩), 'স্মরগরল' (১৩৪৩) তাঁর শ্রেষ্ঠ কাব্য সংকলনের অন্তর্ভুক্ত।

যতীন্দ্রনাথ-মোহিতলালের পরবর্তী কালে রবীন্দ্র-বিরোধের প্রবণতা এক স্বতন্ত্র মাত্রা আয়ত্ত করেছিল পরতর প্রজন্মের কবিকুলের মধ্যে। 'কল্লোল', 'কালিকলম' এবং 'প্রগতি' সাহিত্যপত্র প্রকাশ করে এঁরা নিজস্ব-নতুন কাব্যকৃতির প্রকাশ, প্রচার ও সমর্থন করেছিলেন। 'কল্লোল'-এর সংঘশক্তিই ঘনিষ্ঠ ছিল বলে এঁরা 'কল্লোল'-গোষ্ঠীর রচয়িতা রূপে প্রতিষ্ঠিত।

এই রচয়িতাদের মধ্যে উদ্দীপনার প্রবলতা সূ[illegible] সর্বাধিক স্মরণীয় অচিন্ত্য-প্রেমেন্দ্র-বুদ্ধদেব-ত্রয়ী ;—অচিন্ত্যকুমার সেনগুপ্ত (১৯০৩-১৯৭৫), প্রেমেন্দ্র মিত্র (১৯০৪-১৯৮৮) এবং বুদ্ধদেব বসু (১৯০৮-১৯৭৯)। এঁদের প্রধান দাবি ছিল কাব্য-সাহিত্যে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গির সঞ্চার করতে পারার। বৈজ্ঞানিকতা অর্থে প্রধানত বিশেষ ধরনের মনস্তত্ত্বানুসারী যৌন ভাবনাভিত্তিক প্রেম ও জীবনদর্শনের ওপরে চাপ ; শব্দ-চয়নে এবং প্রযুক্তির প্রকরণেও

তার প্রতিফলন ঘটেছিল স্বভাবত। অন্যপক্ষে ভিক্টোরিয় যুগের ইংরেজি কাব্যাদর্শ ছেড়ে বৃহত্তর য়ুরোপের কাব্যসাহিত্য হতে ভাবের সংগ্রহ ও সংগ্রন্থনের প্রথম সচেতন প্রয়াস এঁদের কারো কারো মাধ্যমেই যথার্থ প্রসার পেল বাংলা সাহিত্যে, 'ভারতী'-গোষ্ঠীর প্রাথমিক ভাবনাগ্রহের পরে।

অচিন্ত্য সেনগুপ্ত

অচিন্ত্য সেনগুপ্ত এবং তাঁর অপর ভাবসঙ্গী দুজন—সকলেরই লেখনী ছিল গদ্য-পদ্যে বিচিত্রচারী। একেবারে প্রথম দিকে, 'নীহারিকা দেবী' ছদ্মনামে অচিন্ত্যকুমার 'প্রবাসী' পত্রিকায় কবিতা প্রকাশ করেছিলেন। রোমান্টিক আগ্রহ তাঁর কবি-ধর্মের অন্তর্লগ্ন ছিল। কিন্তু যুগ-প্রভাবিত, এবং বহুলাংশে ব্যক্তিগত, মরবিডিটির চাপ তাতে যৌনতাক্লিষ্ট ক্ষয়িষ্ণু অবসন্নতার যোজনা করেছিল। আরো একভাবে অচিন্ত্যকুমারের কবিতায় সহজ আবেগের অভিব্যক্তি কখনো কখনো চমকপ্রদ হয়েছে—সে তাঁর ধ্বনিঝঙ্কার-মিশ্রিত শব্দানুষঙ্গ-কামনায়। 'অমাবস্যা' (১৯৩০), 'আমরা' (১৯৩৩), 'প্রিয়া ও পৃথিবী' (১৯৩৬), 'নীল আকাশ' (১৯৪৯) আচিন্ত্যকুমারের কয়েকটি উল্লেখ্য কবিতাগ্রন্থ।

প্রেমেন্দ্র মিত্র

প্রেমেন্দ্র মিত্র কবিতা লিখেছেন কম। তাহলেও তাঁর শ্রেষ্ঠ কীর্তি ছোটগল্পের তুলনায় তাঁর কবিকর্মও বিন্দুমাত্র দুর্বল নয়। যৌনতা অপেক্ষা জনতার নিকটবর্তী হতে চাওয়ার দুর্দম উচ্ছ্বাসভরে তাঁর প্রথম কাব্যগ্রন্থ 'প্রথমা' (১৯৩২) প্রকাশিত হয়। পরবর্তী কালে যুগের আক্ষেপ, বিক্ষোভ-বিদ্রোহকে ধীরে ধীরে আপন চেতনায় সংহত করে একটি জীবন-প্রত্যয়ে উত্তীর্ণ হতে পারার আন্তরিক প্রয়াস করেছেন কবি। প্রকাশের রীতিতেও পরিমিতি এবং তির্যক সাংকেতিকতা প্রেমেন্দ্র মিত্রের গদ্য-পদ্য রচনার স্বতন্ত্র বৈশিষ্ট্য ছিল। 'সম্রাট' (১৯৪০), 'ফেরারী ফৌজ' (১৯৪৮), 'সাগর থেকে ফেরা' তাঁর শ্রেষ্ঠ কবিতা সংকলন।

বুদ্ধদেব বসু

বন্ধুত্রয়ের মধ্যে বুদ্ধদেব বসু ছিলেন সর্বাধিক সক্রিয়। কবিতা, গল্প-নাটক, এবং সর্বোপরি সাহিত্য-আলোচনাতেও তার সুচিহ্নিত স্বাতন্ত্র্যের ছাপ রয়েছে। য়ুরোপীয় সাহিত্যের মগ্নমনা পাঠক ছিলেন বুদ্ধদেব; মনে মনে ছিলেন ঐ সাহিত্যলোকেরই নাগরিক। ডি. এইচ. লরেন্স আর বদলেয়র তাঁর সৃজনীভাবনাকে মন্থন করেছিলেন। জীবনে যৌবনের রহস্য সন্ধান—যৌন-আকৃতি যার চাবিকাঠি—বুদ্ধদেব বসুর কবিকল্পনা সাধারণ ভাবে তারই অভিমুখী ছিল। অন্যপক্ষে ভাষার পরিচ্ছন্ন স্পষ্টতার সঙ্গে অভিব্যক্তির নিটোল পারিপাট্য ছিল তাঁর 'ক্রীড়্'। সুচিন্তিত পদক্ষেপে ভাবরূপগত এই প্রবণতাব ক্রমিক বিন্যাস বুদ্ধদেব বসুর কবিতাগুচ্ছের সম্পর্কে ঐতিহাসিক কৌতূহলকেও অনিবার্য করে তোলে। দীর্ঘ পঁচিশ বছরেরও বেশি দিন 'কবিতা' পত্রিকার সম্পাদনা করে 'কল্লোল'-প্রভাবিত 'আধুনিক কবিতা'র চারিত্রিক মাত্রাটিকে তিনি ধীরে ধীরে গড়ে তুলেছিলেন। 'বন্দীর বন্দনা' (১৯৩০), 'পৃথিবীর প্রতি' (১৯৩৩), 'কঙ্কাবতী' (১৯৩৭), 'দময়ন্তী' (১৯৪২), 'শীতের প্রার্থনা বসন্তের উত্তর' (১৯৫৫) ইত্যাদি তাঁর উল্লেখ্য কবিতা সংকলন গ্রন্থের অন্তর্ভুক্ত।

জীবনানন্দ দাশ

'কল্লোল'-ত্রয়ী ছাড়া, কিংবা তাঁদের কথা ভেবেও, 'কল্লোল'-এর ভাবপ্রেরণা যে-কবির সৃষ্টিতে শ্রেষ্ঠ প্রকাশ পেয়েছে তিনি জীবনানন্দ দাশ (১৮৯৯-১৯৫৪)। প্রথম বিশ্বযুদ্ধোত্তর য়ুরোপে বৈনাশিকতা-লাঞ্ছিত 'আধুনিক চেতনা'র যে নতুন মাত্রা উন্মোচিত হয়েছিল তার অনুভব বাংলার নিসর্গ-মদিরতা আর বাঙালি মানুষের ঘরোয়া জীবন-[illegible] ঘেরা কারুণ্যে সংবেদিত হয়েছে তাঁর কবিতায়। বিশশতকীয় [illegible] মনের বৃন্তচ্যুতি জনিত সংশয় অবসাদ অবদমন জীবনানন্দের কবিতায় অপঘাত বিশৃঙ্খল

নিরুদ্দেশ প্রত্যাশার প্রচ্ছন্ন আক্ষেপে গুমরে ফিরেছে। মগ্ন চৈতন্যের গভীরে পরাবাস্তব অতৃপ্তির এক মর্মান্তিক বেদনাবিদ্ধতা, আর সেই সঙ্গে উৎসুক জিজ্ঞাসুতা, সে কবিতার অন্তর্লগ্ন হয়ে আছে। প্রকাশের শৈলীতে আছে অধরা মাধুরীময় সংকেত ব্যঞ্জনা।

'ঝরাপালক' (১৯২৭), 'ধূসর পাণ্ডুলিপি' (১৯৩৬), 'মহাপৃথিবী' (১৯৪৪), 'সাতটি তারার তিমির' (১৯৪৮), 'বনলতা সেন' (১৯৫২), 'জীবনানন্দ দাশের শ্রেষ্ঠ কবিতা' (১৯৫৪) এবং মরণোত্তর কালে প্রকাশিত 'রূপসী বাংলা'য় তাঁর বিভিন্ন ভাবনা ও সময়ের কবিতাগুচ্ছ সংকলিত হয়েছে। সাম্প্রতিক কালে তাঁর কথাসাহিত্যিক রূপের নতুন পরিচয় মিলেছে ; উপন্যাসগুলিতে কবির স্বভাবসিদ্ধ অন্তর্দৃষ্টির পরিচয় ওতপ্রোত, প্রকাশরীতি স্বচ্ছ এবং প্রাঞ্জল।

অজিত দত্ত

অজিত দত্ত (১৯০৭-১৯৭৮) 'প্রগতি' পত্রিকার সম্পাদনে বুদ্ধদেব বসুর সহযোগী ছিলেন, তাহলেও তাঁর কাব্যকবিতায় 'প্রগতি' তথা 'আধুনিকতা'র কোনো সচেতন আরোপণ নেই। সনেট রচনার সামর্থ্যে তাঁর একটি নিজস্ব ভূমিকা রয়েছে। অনতিপ্রখর আবেগ সঞ্চালিত আন্তরিক অনুভবকে হৃদ্য ভঙ্গিতে প্রকাশ করার দক্ষতায় তাঁর স্বাতন্ত্র্য। 'কুসুমের মাস' (১৯৩০), 'পাতাল কন্যা' (১৯৩৮), 'নষ্টচাঁদ' (১৯৪৫), 'পুনর্ণবা' (১৯৪৭), 'ছায়ার আলপনা' (১৯৫১) ইত্যাদি তাঁর কবিতার বই। গদ্য, লঘু প্রবন্ধ এবং গবেষণা-নিবন্ধ-গ্রন্থও রচনা করেছিলেন এই অধ্যাপক-কবি।

পরিচয় গোষ্ঠির কবি

'কল্লোল'-গোষ্ঠির উদ্যম ও উৎসাহে উদ্দীপিত 'আধুনিক কবিতা'র ধারা একেবারেই এক স্বতন্ত্র মাত্রা পেয়েছিল 'পরিচয়' ত্রৈমাসিক পত্রিকার (১৯৩১) কবিকুলকে আশ্রয় করে, সুধীন্দ্রনাথ দত্ত (১৯০১-১৯৬০) এবং বিষ্ণু দে (১৯০৯-১৯৮২) তাঁদের মধ্যে মুখ্য ব্যক্তিত্ব। 'কল্লোল'-এর কবিতাধারা অবদমন-পীড়ার উচ্ছ্বাসে প্রথমাবধি ছিল পরিস্ফীত ; 'পরিচয়' মননশীলতা, চিন্তা-সংহতি এবং নতুন ধ্বনের সংকেত-বহতার পন্থানুসারী। সুধীন্দ্রনাথ দত্ত ছিলেন সম্পাদক। এঁরা কোনোভাবে, কোনোসময়েই রবীন্দ্র-বিরোধী ছিলেন না। রবীন্দ্রনাথের সৃষ্টির সম্পর্কে অনুরাগ এবং বিস্ময় পোষণ করেও, কালের, এবং অল্পবিস্তর অন্তরের, প্রেরণাতে রবীন্দ্রনাথ হতে উত্তীর্ণ হতে চেয়েছিলেন। আসলে 'কল্লোল'-এর কবিতাও রবীন্দ্র-বিরোধের আপাত [illegible] সত্ত্বেও রবীন্দ্র-বিমুখ ছিল না—বরং ভেতরে ভেতরে ছিল রবীন্দ্র-সমুৎসুক। এক অর্থে এই [illegible] ব কবিতাই নতুন কালধর্মে প্রবর্তিত রবীন্দ্রোত্তরণেরই সাধনা।

সুধীন্দ্রনাথ দত্ত

সুধীন্দ্রনাথ দত্ত বাংলা কবিতাকে বৃহত্তর য়ুরোপীয় সাহিত্যের কাছে নিয়ে আসতে প্রয়াসী হয়েছিলেন। মালার্মের কাব্যাদর্শের প্রতি অনুরাগের কথা স্বয়ং তিনি স্বীকার করেছেন ; বুদ্ধদেব বসু যেমন অনেকটাই সঞ্জীবিত হয়েছিলেন বদলেয়রের প্রেরণাসূত্রে। কবিতায় সুধীন্দ্রনাথ শব্দের শক্তি-পরীক্ষায় নিয়োজিত হয়েছিলেন; তাঁর কবিতার আপাত দুরূহতা কঠিন আভিধানিক শব্দের সচেতন বিন্যাস জনিত। কিন্তু এই রূপকাঠিন্যের অন্তরালে বিশশতকীয় বিনষ্টিবোধের চাপ এক ব্যাপক পরিসরে সংহত উদ্বেজনার উদ্ভাস সঞ্চার করেছে অনেক সময়ে। সুধীন্দ্রনাথের কাব্যভাবনা তাঁর নিজস্ব ; তবু মালার্মে-কে যেমন সচেতন ভাবে সেই ভাবনার অনু[illegible] রূপে স্বীকার করে নিয়েছিলেন, রবীন্দ্রনাথকে তেমনি বরণ করেছিলেন অন্তরের আগ্রহে। তাঁর কালচেতনা-প্রমথিত বিনষ্টিবোধের গভীরেও রবীন্দ্রভাবনার সংরাগ অসাধারণ গাঢ়তা সঞ্চার করেছিল। তাঁর কবিতা রূপবন্ধে দৃঢ়, অনুভবগুণেও পূর্ণবৃত্ত। 'অর্কেস্ট্রা' (১৯৩৫), 'ক্রন্দসী' (১৯৩৭), 'উত্তরফাল্গুনী' (১৯৪০), 'সংবর্ত' (১৯৫৩) ইত্যাদি তাঁর স্মরণীয় কবিতা-সংকলন।

গদ্য প্রবন্ধও লিখেছিলেন সুধীন্দ্রনাথ—ভাবনার চেয়েও যার ভাষাবিন্যাস সুকঠিন। দেশি-বিদেশী কবি-প্রসঙ্গ, কাব্যভাবনা ও সমালোচন ঐসব গ্রন্থের মুখ্য উপাদান।

বুদ্ধদেব যেমন বদলেয়র অনুরাগী, সুধীন্দ্রনাথ মালার্মের,—তেমনি, কিংবা তারও চেয়ে স্পষ্টতরভাবে, টি. এস. এলিয়টকে আদর্শ করে বিষ্ণু দে কবিতা লিখতে আরম্ভ করেছিলেন। কবিতায় তীক্ষ্ণধী মননের প্রতিফলন তাঁর কবি-ধর্মের মূল প্রবণতা ; এলিয়ট-এর প্রকাশরীতিতে তার প্রথম বাঁধুনি। বিষ্ণু দে-র কবিতাকর্মের বিবর্তন কবি-প্রতীতির একাধিক জন্মান্তরের সমতুল। আর সেই প্রতীতির পরিণতিতে মার্কসবাদের আদর্শ এবং রবীন্দ্র-কবিতার প্রত্যয়-চেতনা যুগপৎ তাঁকে উদ্বোধিত করেছে নিগূঢ় ভাবে। এই নংযোগ-সমন্বয় বিষ্ণু দে-র ভারি চালের কবিতাতে আন্তরিক সংবেগও সঞ্চার করেছে। গদ্যে-পদ্যে অজস্রকর্মা বিষ্ণু-দে-র মুখ্য কবিতাগ্রন্থের মধ্যে আছে 'উর্বশী ও আর্টেমিস' (১৯৩২), 'চোরাবালি' (১৯৩৮), 'পূর্বলেখ' (১৯৪১), 'সন্দ্বীপের চর' (১৯৪৭), 'নাম রেখেছি কোমল গান্ধার' (১৯৫০) ইত্যাদি।

বিষ্ণু দে

অমিয় চক্রবর্তী (১৯০১-১৯৮৬) 'পরিচয়'-গোত্রের কবি নন, রবীন্দ্র-উত্তরণের কোনো আত্যন্তিক উৎকণ্ঠাও নেই তাঁর কবি-চেতনায়। রবীন্দ্রনাথের সচিব ছিলেন অনেক কাল ; রবীন্দ্রানুরাগ মজ্জাগত। ইংরেজি সাহিত্যের বিদগ্ধ পণ্ডিত; য়ুরোপীয় সাহিত্যে গভীর ব্যুৎপন্ন। সহজ মনীষাকে স্বতঃস্ফূর্ত কবি-ভাবনায় অন্তরঙ্গ করে তাঁর কবিতায় 'আধুনিক কবিতা'র এক নতুন মেলবন্ধন হয়েছে। বাংলার প্রকৃতি-পরিবেশ—বাঙালির জীবনধারার সঙ্গে বিশ্বপথিক-বিশ্বজীবনপথিক কবি-চেতনার যোগ নিবিড় আন্তরিক। সব কিছু মিলে অমিয় চক্রবর্তীর কবিতায় এক নতুন ব্যঞ্জনা—নতুন মধুরিমা। 'খসড়া' (১৯৩৮), 'একমুঠো' (১৯৩৯), 'মাটির দেয়াল' (১৯৪২), 'অভিজ্ঞান বসন্ত' (১৯৪৩), 'পারাপার' (১৯৫৩) ইত্যাদি তাঁর কবিতা-সংকলনগ্রন্থ।

অমিয় চক্রবর্তী

রবীন্দ্রোত্তর কালচেতনার স্পর্শ কোনো কোনো কবির প্রকৃতি ও প্রত্যয়কে স্বতঃস্ফূর্ত ভাবেই গড়ে তুলেছিল; বরণ-বিরোধের সচেতন কোনো অতিরিক্ত উদ্দীপনা তাতে ছিল না। সহজ সাধনার অধিকারে ইতিহাসে অবিস্মরণীয় স্বাক্ষর রেখেছেন এমন এক অদ্বিতীয় কবি কাজি নজরুল ইসলাম (১৮৯৯-১৯৭৭) । আরো একজন অনেক বয়ঃকনিষ্ঠ, স্বল্পজীবী, সুকান্ত ভট্টাচার্য (১৯২৬-১৯৪৭)।

নজরুল ইসলামকে অনেকে বলেছেন রবীন্দ্রকল্পনার 'মাটির কাছাকাছি' কবি। আসলে তাঁর ব্যক্তিত্বে মাটির সেই মৌল গন্ধটুকুর সঙ্গে সমন্বয়ের—সংগ্রন্থনের এক অসাধারণ সামর্থ্য নিহিত ছিল। বর্ধমান জেলার গ্রামে আত্যন্তিক দারিদ্র্যের মধ্যে কবির কৈশোর কেটেছে ; তাহলেও তাঁর মন জেগেছিল বনের সতেজ সূর্যমুখী গাছটির মতো। প্রখর সূর্যালোকের অভিমুখে তাঁর অনমিত সহজ দৃষ্টি ; উত্তাল প্রাণাবেগে পরিস্ফীত; আপন সীমায় সে আবেগকে সংবরণ করে চলা কবির সাধ্যের অতীত। যুদ্ধের খাতায় নাম লিখিয়েছিলেন নজরুল; প্রথম বিশ্বযুদ্ধে। হাবিলদারির ভূমিকায় থেকেই কবিতা লিখে পাঠিয়েছিলেন কলকাতার পত্রিকায়। যুদ্ধের সতেজতম ঘোড়াটির মতোই তাঁর কবিতার দুর্বার উচ্ছ্বসিত গতি। আর নজরুল ইসলামের অকম্পিত উচ্ছ্বাস তাঁর অনাবিল চিত্তবৃত্তির সহজ উৎস হতে উৎসারিত—যার এক কোটিতে ছিল অন্তহীন জীবনপ্রেম, আর এক কোটিতে দারিদ্র্য-অসাম্য-পরাধীনতার নিপীড়ন। আন্তরিক প্রেমানুভব, আর কাল এবং পরিবেশ-প্রবর্তিত মর্মপীড়া, এ'দুয়ের অনিবার মন্থনে উৎসারিত হয়েছিল নজরুল ইসলামের অজস্র গদ্য-পদ্য

নজরুল ইসলাম

রচনা। প্রকাশে অসংবৃত, ভাবে অতিস্ফীত, নজরুল-কবিতার আসল জোর ঐ দুর্বার মর্মমন্থনের জোরেই। আর তার মধ্যে স্বল্পবিত্ত গ্রামীণ মানুষের অনুভবের সঙ্গে পরিশীলিত মধ্যবিত্ত ভাবাদর্শের, হিন্দু-পুরাকথার অন্তরঙ্গে আন্তরিক ইসলামি প্রত্যয়কে জড়িয়ে এক সর্বভারতীয় জীবন-ঐতিহ্যের লালন এবং উন্মোচন ঘটেছে নজরুলের কবিতায়। রোমান্টিক সৌন্দর্য এবং প্রণয় পিপাসা, দারিদ্র্য-অসাম্য-অনাচারের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা, এবং এক পরিণামী সত্যের কাছে আত্মসমর্পণের আগ্রহ, সবার ওপরে সতেজ সহজ বিক্ষোভাহত জীবন-প্রেম, এই নিয়েই নজরুল ইসলামের রচনা।

প্রকৃতির হাতে নির্জিত হয়েছিল তাঁর প্রতিভার দুর্বারগতি। ১৯১৯-এ প্রথম লেখা প্রকাশিত হয়েছিল নজরুলের—'বাউণ্ডেলের আত্মকাহিনী', ঐ বছরেই অল্প পরে প্রকাশিত হয় তাঁর প্রথম কবিতা 'মুক্তি'। আর ১৯৪২-এ তাঁর চেতনা সম্পূর্ণ স্তব্ধ হয়ে যায়। এই ২৩-২৪ বছরের শিল্পি-জীবনে অন্তত সাড়ে পাঁচশ রচনা তাঁর প্রকাশিত হয়েছিল বিভিন্ন পত্র-পত্রিকায় ; ঐ সময়ে প্রকাশিত গদ্য-পদ্য গ্রন্থের সংখ্যা ৪৯ ; শেষ পর্যন্ত ৬২ খানি গ্রন্থ প্রকাশিত হয়েছিল। কবিতা-গান, গল্প-উপন্যাস, প্রবন্ধ এবং শিশুনাটিকা রয়েছে ঐসব রচনার অঙ্গীভূত হয়ে। 'অগ্নিবীণা' (১৯২৩) নজরুলের অগ্নি-সারথি কবি-প্রতিভার চূড়ান্ত স্বীকৃতি সাধন করে ; অমনি বিক্ষুব্ধ বৈপ্লবিক আবেগে গাঁথা হয় 'বিষের বাঁশী' (১৯২৪), 'ভাঙ্গার গান' (১৯২৪), 'সাম্যবাদী' (১৯২৪), 'সর্বহারা' (১৯২৬) ইত্যাদি। 'দোলন চাঁপা' (১৯২৩), 'ছায়ানট' (১৯২৫) 'সিন্ধু হিল্লোল' (১৯২৭) প্রভৃতি কাব্যে রয়েছে উচ্ছ্বসিত সৌন্দর্যপিপাসু কবিমনের হিল্লোল। 'ব্যথার দান' (১৯২২), ও 'রিক্তের বেদন' (১৯২৪-২৫) প্রেম-স্বাধীনতার ভাবনামদির কয়েকটি উচ্ছ্বসিত আবেগ-গল্পের সংকলন। 'বাঁধন হারা' (১৯২৭) পত্রোপন্যাস, তাছাড়া রয়েছে 'মৃত্যুক্ষুধা' প্রভৃতি উপন্যাসও। নজরুল ইসলামের গদ্য রচনাশৈলীর জ্বলজ্যান্ত ছবি আছে 'রাজবন্দীর জবান- বন্দী'তে।

নজরুলে যে-বেদনার বিক্ষুব্ধ উচ্ছ্বাস, সুকান্ত তে তাই বিমূর্ত যন্ত্রণাবোধে দুর্বার। কালবাহিত অবিচার-অনিয়ম-অসাম্য-দারিদ্র্যের বিরুদ্ধে নজরুল বিদ্রোহী; সুকান্তর প্রতিহত কৈশোর-যৌবন-চেতনায় অনিবার্য বিপ্লবের প্রতিশ্রুতি। ভেঙে গড়ার স্বপ্ন নজরুলেরও ছিল, তাহলেও ভাঙার প্রতিজ্ঞাভবেই তাঁর প্রতিভা দুর্দমনীয় হয়েছিল। সমন্বয়ধর্মী স্ গঠনের আকাঙ্খা ছিল—কিন্তু তীরের দিশা মেলেনি। অনেক পরে এসে সুকান্ত সেই দিশা খুঁজে পেয়েছিলেন। কবিতার মুক্তি সুনিশ্চিত প্রত্যয়ের মুক্ত আকাশে ; তেমনি সুরেখ প্রত্যয়ের আশ্রয় মিলেছিল সুকান্তর কবিমনের, মার্কসীয় জীবনচিন্তার মূলে। কোনো মতবাদের প্রশ্ন নয়, কোনো তাত্ত্বিক বিচার-বিতণ্ডার প্রসঙ্গও না ; মার্কসীয় ভাবাদর্শে গভীর জীবন-স্বপ্নের আশ্রয় পেয়েছিলেন কবি; সেই সঙ্গে রবীন্দ্র অনুরাগের স্ফূর্ত বিবেকিতা। সবে মিলে অসাম্যের বিরুদ্ধে ক্ষুব্ধ সংগ্রাম-প্রখর বিপ্লবের প্রতিশ্রুতি, এবং কদাচিৎ তদুত্তর স্বপ্নের আভাস, সুকান্তর দুর্বার লেখনী-মুখে আগ্নেয় প্রকাশ পেয়েছে। 'ছাড়পত্র', 'পূর্বাভাস', 'ঘুম নেই', 'মিঠেকড়া' ইত্যাদি সব কয়টি রচনাই কবির মৃত্যুত্তর সংকলন।

সুকান্ত ভট্টাচার্য

## কথাসাহিত্যে রবীন্দ্র-বিরোধ-বরণের বিচিত্র মেজাজ

রবীন্দ্রোত্তর প্রজন্মের পক্ষ থেকে রবীন্দ্র-বিরোধের কথাসাহিত্যিক উদ্যমও স্পষ্টোচ্চারিত হয়েছিল 'কল্লোল'-এর উদ্ভাসিত আবেগের মুখে। তাহলেও কাব্যে যেমন যতীন্দ্রনাথ-

মোহিতলাল, তেমনি কথাসাহিত্যেও 'কল্লোল'-এর পূর্বসূরিতা দাবি করতে পারেন নরেশচন্দ্র সেনগুপ্ত (১৮৮২-১৯৬৪)। রবীন্দ্রনাথের বিরুদ্ধে নতুন কালের প্রধান অনুযোগ ছিল 'প্রেমের চিত্রণে রক্ত-সংরাগের অভাব,' বৈজ্ঞানিক বাস্তবতা-রহিত আদর্শবাদ। মরগ্যান, হ্যাভলক এলিস এবং সিগমুণ্ড ফ্রয়েড্-এর তত্ত্বকে প্রমাণ হিশেবে সামনে রেখে একালের কতিপয় শিল্পী যৌন লিপ্সা-কেন্দ্রিক জীবন-রহস্য সন্ধানে আগ্রহী হয়েছিলেন। নরেশচন্দ্র গল্প লিখেই রবীন্দ্র-প্রতিবাদ করেছিলেন—রবীন্দ্রনাথের 'নষ্টনীড়'-ভাঙা তাঁর প্রথম গল্প 'ঠানদি'। কিন্তু এ-সবই কেবল তাত্ত্বিক বিতর্ক। নরেশচন্দ্র তাঁর গল্প-উপন্যাসে বিতর্কের ঝড়ো আবহাওয়াই জমাট করেছিলেন 'ার্থকভাবে। না হলে অবয়বে যথেষ্ট সংহত নয় ওই সব লেখা। আর, তার বাইরেও একটা কথা থেকেই যায়,—রবীন্দ্রনাথের মূলভাবনা উনিশ শতকের রেনেসাঁস-এর ফসল—সরল জীবনযাত্রা এবং উচ্চ-ভাবনায় নিয়ত উদ্বোধিত। কিন্তু বিশ শতক সেই 'নবজাগরণ'-নির্বাপণোত্তর আক্ষেপ, অবদমন, ব্যর্থতাবোধে বহুলাংশে যন্ত্রণাক্ষুব্ধ। সেই ঐতিহাসিক অনুভবের বিচঞ্চলতা রবীন্দ্রনাথ ধরতে চেয়েছেন 'চতুরঙ্গ' কিংবা 'শেষের কবিতা'-তেও। কিন্তু সে তাঁর উনিশ শতকীয় দৃষ্টিতে।

রবীন্দ্রোত্তর প্রজন্ম ও বাংলা কথাসাহিত্য : নরেশচন্দ্র সেনগুপ্ত

বিশ শতকের জীবনবোধ তারই ভাবে-ভাষায় যাঁর কথা-রচনায় সবচেয়ে সহজে প্রকাশ পেল, তিনি শিল্পী জগদীশচন্দ্র গুপ্ত (১৮৮৬-১৯৫৭)। 'কল্লোল'-এর পক্ষ থেকে এই বয়োজ্যেষ্ঠ, কিন্তু অপেক্ষাকৃত পরাগত শিল্পীর সগোত্রতা দাবি করা হয়েছে। তাহলেও তাঁর লেখায় যৌনতত্ত্ব প্রাধান্য পায়নি তত। অপরপক্ষে প্রচলিত কল্যাণ, সত্য, আদর্শ-চেতনার প্রতি শিল্পীর অবিশ্বাস এবং বিমুখতা ছিল আন্তরিক ভাবে তীব্র, নিরেট কঠিন। তাঁর গল্পে-উপন্যাসে সেই প্রখর অবিশ্বাসী বিশ্বাস জীবনের বিভিন্ন ভয়ঙ্কর রূপ রচনায় জ্বলজ্যান্ত প্রত্যক্ষতা সঞ্চার করেছে। বস্তুত 'কল্লোলের যা মূল-বৈশিষ্ট্য হওয়া উচিত ছিল, তা একমাত্র জগদীশ গুপ্তের রচনাতেই অভিব্যক্ত।' ছোটগল্পের ক্ষেত্রেই তাঁর বাণী ও বাক্-বিন্যাসের চূড়ান্ত সফলতা ; এবং সৃষ্টি-ভঙ্গির দূরত্ব সত্ত্বেও রবীন্দ্রনাথ তাঁর গল্প রচনার সামর্থ্যের প্রশংসা করেছিলেন। জীবন সম্পর্কে এমন অনমিত নিষ্ঠুর দৃষ্টিভঙ্গী বাঙালি পাঠকের সহ্যশক্তিতে আঘাত করে থাকবে; তাই জগদীশ গুপ্তের সাফল্যের তুলনায় জনপ্রিয়তা স্বল্পতর। আর গল্পের তুলনায় উপন্যাসে শিল্পি-প্রকৃতির কুশলতা তুলনামূলক ভাবে স্বল্পপ্রভ। তাহলেও গল্প উপন্যাসের কোনো ক্ষেত্রেই তাঁর রচনার পরিমাণ লঘু নয়। 'বিনোদিনী' (১৯২৭) তাঁর প্রথম গল্প সংকলন গ্রন্থ ; আরো আছে—'পাইক শ্রীমিহির প্রামাণিক' (১৯২৯), 'উপায়ন' (১৯৩৪), 'শশাঙ্ক কবিরাজের স্ত্রী' (১৯৩৫), 'মেঘাবৃত অশনি' (১৯৪০) ইত্যাদি আরো কয়েকটি ; উল্লেখ্য উপন্যাস—'অসাধু সিদ্ধার্থ' (১৯২৯), 'দুলালের দোলা' (১৯৩১), 'রতিবিরতি' (১৯৩৪), 'নিষেধের পটভূমিকায়' (১৯৫২) ইত্যাদি।

জগদীশ গুপ্ত

'কল্লোল' পত্রিকা, তথা 'কালিকলম'-এর সঙ্গে জন্মাবধি কথাশিল্পী 'শৈলজানন্দ মুখোপাধ্যায়ের (১৯০২-১৯৭৬) যোগ ছিল অন্তরঙ্গ। 'কল্লোল' পত্রিকার প্রথম সংখ্যাতেই ওঁর গল্প ছাপা হয়েছিল। 'কালিকলম'-এর প্রারম্ভলগ্নে তিনিও ছিলেন তিন সম্পাদকের একজন। শৈলজানন্দ-র আসল নাম ছিল শ্যামলানন্দ। 'প্রবাসী' পত্রিকায় গল্প ছাপাবার উৎসাহে ডাক নাম 'শৈল'র সঙ্গে 'জা' যোগ করে হয়েছিলেন 'শৈলজা'। বিখ্যাত ঐ পত্রিকায় মহিলাদের রচনার বিচারে 'ছাড়' ছিল অনেক। অচিন্ত্যকুমারও তাই 'প্রবাসী'তে প্রথম গল্প ছাপিয়েছিলেন নীহারিকা দেবী হয়ে। পরবর্তী কালে শ্যামলানন্দ-র 'আনন্দ' শৈলজার সঙ্গে যোগ করে নতুন পরিচয়ে

জাগলেন শৈলজানন্দ।

বাংলা গল্প-সাহিত্যে তাঁর শ্রেষ্ঠ কীর্তি 'কয়লাকুঠি'র জীবনচিত্রণের পথিকৃৎ হিশেবে। ছোটগল্পের রূপেগুণে অনেক কয়টি রচনাই উতরেছে সার্থক হয়ে। তারও চেয়ে বড় কথা, বাংলা সাহিত্যের পড়ুয়াদের কাছে অচেনা এক জীবনরূপ উদ্ঘারিত করে দিলেন তিনি, আদিমতার গভীরে চিরজীবনের আশ্বাস যেখানে নিভৃতে দোলে। শৈলজানন্দ মূলত ছিলেন বীরভূমের গ্রামের বাসিন্দা ; নিম্নমধ্যবিত্ত ঘরের সন্তান। দরদ দিয়ে সহজ, কিন্তু গভীর রেখায় সেই জীবনের নিটোল ছবি এঁকেছেন তিনি তাঁর কিছু কিছু গল্পে। সাময়িক পত্রে তাঁর একটি গল্প পড়ে তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায় আচমকাই যেন বীরভূমকে খুঁজে পেয়েছিলেন। ওই গল্পটিও তারাশঙ্করের পরবর্তী রচনাপ্রবাহের মৌল এক প্রেরণা। উপন্যাসও লিখেছিলেন শৈলজানন্দ ; সেগুলো বড়গল্পের মাত্রা পেরোতে পারে নি। 'প্রায় পৌনে শতাবধি' গ্রন্থের শিল্পী তিনি। মুখ্যত ছোটগল্পেরই সহৃদয় শিল্পী। তাহলেও 'কল্লোল'-এর বিখ্যাত ত্রয়ী-শিল্পী, এবং অপরাপর অনেকের মতো-ও, মতচেতনা-প্রভাবিত নূতন কোনো মাত্রা-চিন্তা শৈলজানন্দের লেখায় আরোপিত হয়ে নেই। সহজে সংবৃত শিল্পী ; নতুন কাল-প্রবণতার ছিলেন সহজ সঙ্গী।

শৈলজানন্দ মুখোপাধ্যায়

তাঁর ছোটগল্প সংকলনের মধ্যে উল্লেখ্য কয়েকটি : 'অতসী', 'বধূবরণ', দিনমজুর.' 'অপরূপা' '[illegible]' ইত্যাদি। 'মাটির ঘর', 'মহাযুদ্ধের ইতিহাস', 'কাঁকনতলার মেয়ে', 'বিজয়া' ইত্যাদি উপন্যাস।

গল্প উপন্যাসের ক্ষেত্রেও এবারে 'কল্লোল'-ত্রয়ীর ভূমিকা স্মরণীয়। অচিন্ত্য সেনগুপ্তর প্রাথমিক রচনায় রবীন্দ্রনাথ 'মিথুন প্রবৃত্তির পৌনঃপুনিকতা' লক্ষ করেছিলেন—সম্ভাবনাময় শক্তির গভীরেও। অচিন্ত্য সেনগুপ্তের আরো এক বৈশিষ্ট্য ছিল ভাষা ও বাগ্‌ভঙ্গির বিন্যাসে। বিদগ্ধ অনুপ্রাস-ঝংকৃত ধ্বনি-চকিত গদ্যে কথকতার ঢঙ্ জড়িয়ে এক ধরনের মাদকতাময় আকর্ষণ সৃষ্টির প্রয়াস স্পষ্টগোচর তাঁর গল্পে-উপন্যাসে। প্রণয়বৃত্তি এবং বিধি-বিরোধী যৌন প্রেমের অনিবার্যতাই প্রাথমিক রচনার প্রধান বিষয় ছিল। পরে কর্মসূত্রে জীবন-অভিজ্ঞতার বিস্তার সূত্রে সমাজের নিচু তলার, অন্ধকার জগতের, মানুষের জীবনচিত্রকে অনাবৃত করার দিকেও ঝোঁক পড়েছিল। নর[illegible]য়র ঔপন্যাসিক ন্যুট হামসুনের 'প্যান' অনুবাদ করে অচিন্ত্যকুমার যাত্রা শুরু করেছিলেন ; সে[illegible] আদর্শেরই অনুসরণে লিখেছিলেন 'বেদে' ; ঐটি তাঁর প্রথম প্রকাশিত গল্প-গ্রন্থ (১৯২৮)। তাঁর 'বিবাহের চেয়ে বড়ো' (১৯৩১) এবং 'প্রাচীর ও প্রান্তর' (১৯৩৩) উপন্যাস দুটি অশ্লীলতার দায়ে বাজেয়াপ্ত হয়েছিল। তাঁর প্রথম গল্পের বই 'টুটাফুটা' (১৯২৮), তার পরেরটি 'ইতি' (১৯৩৩) ; আরো আছে—'অকালবসন্ত' (১৯৩২), 'নায়ক নায়িকা' (১৯৩৪), 'ইনি আর উনি' (১৯৪২), 'যত্নবিবি' (১৯৪৩), 'কাঠ খড় কেরোসিন' (১৯৪৫), 'হাড়িমুচি ডোম' (১৯৪৮) ইত্যাদি। উপন্যাসের মধ্যে আরো স্মরণীয় 'কাক জ্যোৎস্না' (১৯৩১), 'ঊর্ণনাভ' (১৯৩৩) ইত্যাদি।

অচিন্ত্য সেনগুপ্ত

প্রেমেন্দ্র মিত্র ছোটগল্প রচনায় সিদ্ধকাম শিল্পী; সমকালীনদের মধ্যে রূপরাগ রচনার সাফল্যে পুরোধা। কোনো আরোপিত মতচেতনা কিংবা প্রকরণ-চিন্তা তার শুদ্ধ জীবনবোধকে স্পর্শ করতে পারেনি। সমকালীন জীবনের হতাশা, [illegible]বদমন, এবং প্রতিকারহীন ব্যর্থতাবোধের সামগ্রিক স্বভাবটিকে স্থপতির মতো নিটোল রূপ দিতে দিতেও মনের গভীর হতে উঁকি দিয়েছে উত্তরণের অস্ফুট দুর্মর আকাঙ্ক্ষা। তীক্ষ্ণ-তির্যক ভাষণে, সাংকেতিকতায় আভাসিত আপাত নির্মায়িক বিকৃতির গভীরে একটি সন্তর্পণ জীবনপিপাসু

প্রেমেন্দ্র মিত্র

কবিমনের স্পর্শ ওতপ্রোত জড়ানো। ছোটগল্পের যথার্থ রূপবিন্যাসেও অ-সাধারণ দক্ষতা দেখিয়েছেন শিল্পী। তাঁর হ্রস্বকায় উপন্যাসগুলিও আসলে টেনে বাড়ানো গল্পই। তাঁর বহু সংখ্যক গল্প সংকলনের মধ্যে আছে—'বেনামী বন্দর' (১৯৩০), 'পুতুল ও প্রতিমা' (১৯৩১), 'পঞ্চশর' (১৯৩৪), 'মহানগর' (১৯৩৭), 'ধূলিধূসর' (১৯৩৮), 'প্রেমই ধন্বন্তরী' (১৯৫৮), 'নানা রঙে বোনা' (১৯৬০) ইত্যাদি। উপন্যাসের মধ্যে রয়েছে 'বাঁকালেখা', 'আগামীকাল', 'প্রতিশোধ' ইত্যাদি।

আগেও দেখেছি, কবিতায়, গল্পে-উপন্যাসে, প্রবন্ধ এবং নাটক রচনাতেও বুদ্ধদেব বসুর লেখনী ছিল অবিরামগতি। মনে প্রাণে তিনি সাহিত্যালোকের স্থায়ী বাসিন্দা হয়েছিলেন, সাহিত্যরসের সৌরভ ছিল তাঁর নিশ্বাসের অন্তর্লীন আকাঙ্ক্ষা। আর সকল ক্ষেত্রেই সতেজ স্বাতন্ত্র্যে স্বধর্মনিষ্ঠ ছিল তাঁর রচনা। তাঁর কবিকর্মের রূপরেখায়িত পরিচয় এরই মধ্যে নির্হিত রয়েছে। গল্প-উপন্যাসও লিখেছিলেন এক সময়ে প্রচুর। গল্পের কথায় বলেছিলেন, এমন গল্প তাঁর কমই আছে যার প্লট মুখে মুখে বলে দেওয়া যায়। উপন্যাস সম্পর্কেও একই কথা বলা সমান যুক্তিযুক্ত। বুদ্ধদেব নিয়ত সঞ্জীবিত ছিলেন তাঁর অন্তর্বদ্ধ কবিভাবুকতার নির্যাস ভরে। তার গভীরে গ্রন্থিও ছিল, কিছু কালস্বভাবের অবদমন-প্রভাবিত, আরো কিছু ব্যক্তিগত আত্মমর্ষণ-প্রসূত। সেই ব্যক্তিকতার স্পর্শই তাঁর গল্প-উপন্যাসের আবেদন-উৎস ; কথার চেয়ে ভাব, এবং আত্মপ্রহরারত ভাবুকতার প্রভাব তাতে সচেতন ভাবেই প্রতিফলিত।

বুদ্ধদেব বসু

একদিকে জীবন-যৌবনের বিকাশে যৌন ভাবনার গ্রন্থি, আর একদিকে রবীন্দ্র-রুচি-বলয়িত ভাষার মধুরিমা,—বুদ্ধদেবের গল্পের এই দুই মুখ্য সম্পদ; দুটিই তাঁর নিজস্ব ; স্বী-কৃত। তবু রবীন্দ্রনাথের কথা-কবিতাংশের ব্যবহার বুদ্ধদেবের অনেক বই এর শিরোনামে—'রডোডেনড্রনগুচ্ছ', (১৯৩২), 'হে বিজয়ী বীর' (১৯৩৩), 'যেদিন ফুটল কমল' (১৯৩৩) , এমনি আরো অনেক। সতেরো বছর বয়সে প্রথম গল্প লিখেছিলেন বুদ্ধদেব—'রজনী হল উতলা' ; অশ্লীলতার অভিযোগে এ-গল্প উত্তাল আলোড়ন সৃষ্টি করেছিল—'এরা ওরা এবং আরো অনেকে' গল্পের বই নিষিদ্ধ হয়েছিল ঐ একই অভিযোগে। পরিণতির সূত্রে শিল্পী ক্রমশ আতিশয্যের গ্রন্থিমুক্ত হয়েছেন ; তাহলেও শিল্পচেতনার স্বকীয় চরিত্রে সংলগ্ন হয়েই ছিলেন চিরকাল। তাঁর গল্পসংগ্রহের মধ্যে আছে 'অভিনয় অভিনয় নয় ও অন্যান্য গল্প' (১৯৩০), 'রেখাচিত্র ও অন্যান্য গল্প' (১৯৩১), 'এরা ওরা আরো অনেক' (১৯৩২), 'ঘরেতে ভ্রমর এল' (১৯৩৫) ইত্যাদি।

প্রথম জীবনেও নাটক লিখেছিলেন বুদ্ধদেব—'অসামান্য মেয়ে' এবং 'মায়ামালঞ্চ'। পরবর্তী কালে এদিকে ঝোঁক বেড়েছিল —'তপস্বী ও তরঙ্গিণী', 'কলকাতার ইলেকট্রা' ও 'সত্যসন্ধ' এই পর্যায়ের উল্লেখ্য রচনা।

নিছক গদ্যশিল্পী হিশেবেও বুদ্ধদেবের অনন্য ভূমিকা রয়েছে বাংলা সাহিত্যে—তাঁর সাবলীলতম প্রকাশ গদ্যপ্রবন্ধাদি জাতীয় রচনায়। 'হঠাৎ আলোর ঝলকানি', 'আমি চঞ্চল হে', 'সবপেয়েছির দেশে' ইত্যাদি সুললিত ভ্রমণ বিবরণ;—'কালের পুতুল', 'রবীন্দ্রনাথ : কথাসাহিত্য', 'কবি রবীন্দ্রনাথ', 'সাহিত্যচর্চা' ইত্যাদি স্বাতন্ত্র্যদীপ্ত প্রবন্ধের বই।

## রবীন্দ্র-উত্তরণের স্ফূর্ত প্রবণতা : কথাসাহিত্যে

আগে দেখেছি, 'কল্লোল'-গোষ্ঠির শিল্পী যাঁরা রবীন্দ্র-বিরোধের ধুয়ো তুলেছিলেন, রবীন্দ্রানুরাগ ছিল তাঁদের অনেকেরই মজ্জায়; কালবাহিত বিক্ষেপ তার গোত্রান্তর সাধন করেছিল। কিন্তু কালের যাত্রাপথ আসলে নিরঙ্কুশ ; নতুন অভিজ্ঞতা নতুন জীবনপ্রবণতার সঙ্গে অমোঘ পদক্ষেপে বিস্তীর্ণ হয়েই চলেছিল সকল দিকে। নতুন কালে তাই এমন কথাশিল্পীর দেখা মিলতে লাগল—জীবনের টানেই যাঁরা মন এবং লেখনীর চালনা করেছিলেন। রবীন্দ্রনাথের প্রতি এঁদের অনেকের অনুরাগই ছিল বেশি ; তাহলেও সচেতন রবীন্দ্র-ছায়াসম্পাৎ —পক্ষে বা বিপক্ষে—এঁদের রচনায় যথেষ্ট উপস্থিত নেই ; যদিও রবীন্দ্র-সংবেদিতা চেতনার গহনে বহুলত-ই প্রচ্ছন্ন ছিল। তাহলেও রবীন্দ্রনাথের অভিজ্ঞতার সীমানাকে উত্তীর্ণ হয়েই, এঁরা স্বাধিষ্ঠিত হয়ে আছেন।

কেবল জীবন-অভিজ্ঞতার পুঁজি নিয়ে রবীন্দ্রনাথকে পেরিয়েও রবীন্দ্র-ঘনিষ্ঠ হয়ে যিনি রয়েছেন বাংলা সাহিত্যে, তিনি বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায় (১৮৯৪-১৯৫০)। তাঁর রচনায়, গল্প এবং উপন্যাস নির্বিশেষে, 'আধ্যাত্মিকতার সুঘ্রাণ' অনুভূত হয়ে থাকে।

বিভূতিভূষণের অভিজ্ঞতা বাংলার গ্রামজীবনের নিম্ন ও নিম্নমধ্যবিত্ত মানুষের চারপাশে। রবীন্দ্রনাথের ... পরে, তাঁর অভিজ্ঞতার সীমা পেরিয়ে, গ্রাম-পরিবেশের দারিদ্র্য আরো বেড়েছে। কিন্তু চোখে-দেখা সেই শূন্যতাকে মনের প্রত্যাশাকুল কামনা-কল্পনা দিয়ে ভরিয়ে তোলার—বস্তুগত অভাববোধের গহন হতে আধ্যাত্মিক প্রত্যয়ের মুক্ত আকাশে উত্তরণের এক অতুল্য প্রবণতা ছিল বিভূতিভূষণের। দে...'-এর (১৯৪৪) মতো উপন্যাসও লিখেছিলেন বিভূতিভূষণ ; কিন্তু তাঁর চেতনা-নিহিত আধ্যাত্মিকতা একান্ত ভাবেই অলৌকিকতার সঙ্গে যুক্ত ছিল না। শিশুর মতো মুক্তসঙ্গ মন নিয়ে প্রকৃতির, কিংবা অতিপরিচিত সাধারণ জীবনের ইন্দ্রিয়গোচর অভিজ্ঞতার মাঝখান হতেই তিনি অনায়াসে ছড়িয়ে পড়তে পারতেন অতীন্দ্রিয় সুরভিময় কল্পলোকে। 'পথের পাঁচালী'-র (১৯৪৪) অপুর মধ্যে সে পরিচয় ধরা আছে ; আসলে তা শিল্পীর নিজের জীবনানুভবেরই প্রতিচ্ছবি। জীবনের চিত্রণে 'রূপ হতে ...বে অবিরাম যাওয়া আসা'র এই নিজস্ব প্রকরণটি রবীন্দ্র-প্রবণতার সগোত্র।

বিভূতিভূষণ
বন্দ্যোপাধ্যায়

উপন্যাস এবং গল্প দুইই লিখেছেন বিভূতিভূষণ। ছোটগল্পের রূপ কদাচিৎ তাঁর আয়ত্ত হয়েছে ; উপন্যাসের দেহেও নতুন প্রকরণের যোজনা ঘটেছে। গল্প-উপন্যাস দুই-ই বিবৃতিমূলক। উপন্যাসে স্বয়ম্পূর্ণ সংঘট্ট, একের পিঠে আরেক জড়িয়ে দিয়ে, কথার মালা গেঁথেছেন শিল্পী ; আর তার সবটা মিলে সমগ্রজীবনের চালচিত্রটি গড়ে তুলেছেন ; সে কেবল ব্যক্তিরই নয়—ব্যক্তি এবং তার পরিবেশ মিলিয়ে একটা যৌথ গোষ্ঠি জীবনেরও। অনেকে ভাবেন 'পুঁইমাচা' গল্পের সূত্র টেনে টেনেই 'পথের পাঁচালী'র বিস্তার। তাঁর অপরাপর উপন্যাসের মধ্যে উল্লেখ্য 'আরণ্যক' (১৯৩৮), 'ইছামতী' (১৯৪৯) ইত্যাদি। গল্পের সংকলন গ্রন্থের মধ্যে আছে 'মেঘমল্লার' (১৯৩১), 'মৌরীফুল' (১৯৩২), 'কিন্নরদল' (১৯৩৮) ইত্যাদি।

তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায় (১৮৯৮-১৯৭২) জীবন...ত্যয়ে রবীন্দ্রনাথের উত্তরসূরী ; কিন্তু নিবিড় জীবন-অভিজ্ঞতার স্বাতন্ত্র্যে রবীন্দ্রনাথের উত্তর ভূমিতে তিনি স্বয়ম্পূর্ণ। প্রথম উল্লেখ্য গল্প 'রসকলি' প্রকাশিত হয়েছিল 'কল্লোল' পত্রিকায় ; তাহলেও কল্লোল-গোষ্ঠিতে গ্রন্থিবন্ধন ঘটেনি। 'রসকলি' গল্পের প্রেরণা নির্দেশ করে তারাশঙ্কর নিজের কথাটি বলেছেন '

দীঘিতে ঢেউয়ের উপর নাচতে থাকল পদ্মফুলের মত। 'জৈবরস'-এর একান্ত অভিজ্ঞতা রবীন্দ্রনাথের অমন করে জানবার কথাই নয় ; কিন্তু অব্যবহিত জীবনকে জৈবতামুক্ত পদ্মফুলের মধুরতায় আবিষ্কার, তথা উত্তীর্ণ করাই তো তাঁর কবিধর্ম। ঐখানে তারাশঙ্কর পৃথক্ দেশকালের হয়েই রবীন্দ্রোত্তর।

আর, তারাশঙ্করের দেশ-কালচেতনাটি ছিল ঐকান্তিক—তাঁর জীবনবোধ এবং জীবন বিন্যাসে তাই মহাকাব্যের ব্যাপ্তি এবং অমোঘতা। বীরভূম জেলার ব্রাহ্মণ জমিদার চালিত গ্রামে ক্ষয়িষ্ণু জমিদার পরিবারে জন্মে গ্রাম-জোড়া, তথা পরিপার্শ্বগত, দরিদ্র-অশিক্ষিত আদিবাসী মানুষের জীবনের সঙ্গে খুঁজে পেয়েছিলেন অন্তরের যোগ। আরেকদিকে প্রত্যক্ষ করেছিলেন, জমিদারি অভিজাত্যের সামাজিক বনিয়াদ ভেঙে গিয়ে চারপাশে গড়ে উঠছিল অর্থগৃধ্নু আত্মসর্বস্ব ধনতান্ত্রিক জীবন-ব্যবস্থা—সমাজ ভেঙেই যার জন্ম। সেই সঙ্গে শিল্পী আকৃষ্ট হয়েছিলেন গান্ধীপন্থী আন্দোলনে। সমাজে অর্থ-রাজনৈতিক বিপত্তির ঐতিহাসিক তবঙ্গটির সঙ্গেও যোগ তাঁর ছিল আন্তরিক। প্রধানত আপন গ্রামজীবনের প্রত্যক্ষ অভিজ্ঞতার অমেয় পুঁজির সংযোগে গল্প-উপন্যাসের থীম গড়েছেন তারাশঙ্কর। তার সঙ্গে কালের ওঠাপড়াকে নিবিড় ভাবে জড়িয়ে নিয়ে জীবনের একটা পরিব্যাপ্ত সামগ্রিক রূপ গড়ে তুলতে চেয়েছেন উপন্যাসে ; এবং গল্পেও। সেই জন্যেই গল্পগুলো সঠিক ছোটগল্প হয়ে ওঠেনি—উপন্যাস ধরতে চেয়েছে মহাকাব্যের অবয়ব। রূপের নিটোলতায় নাহোক, জীবন-সংবেদনের অমোঘতায়, তারাশঙ্কর তাঁর কালের শ্রেষ্ঠ উত্তীর্ণ শিল্পী; আর সে-জীবন একান্তভাবে শিল্পীর পরিচিত বীরভূমের আঞ্চলিক জীবন। 'ছলনাময়ী' (১৯৩৬), 'জলসাঘর' (১৯৩৭), 'রসকেলি' (১৯৩৮), 'বেদেনী' (১৯৪০) তাঁর প্রথম জীবনে লেখা অবিস্মরণীয় গল্পগুচ্ছের কয়েকটি সংকলন। প্রথম উপন্যাস 'চৈতালী ঘূর্ণি' (১৯৩১), তাছাড়া 'রাইকমল' (১৯৩৫), 'ধাত্রীদেবতা' (১৯৩৯), 'কালিন্দী' (১৯৪০), 'গণদেবতা' (১৯৪২), 'পঞ্চগ্রাম' (১৯৪৩), 'হাঁসুলী বাঁকের উপকথা' (১৯৪৭), 'আরোগ্য নিকেতন' (১৯৫৩) তারাশঙ্করের উপন্যাস রচনার শ্রেষ্ঠ নিদর্শন।

তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়

তারাশঙ্করের প্রথম রচনা একটি কবিতাগ্রন্থ 'ত্রিপত্র' (১৯২৬) ; গল্প-ভাঙা মঞ্চসফল কিছু নাটকও লিখেছিলেন শিল্পী—'কবি' (১৯৪১), 'দুই পুরুষ' (১৯৪২) তাদের মধ্যে প্রধান।

আঞ্চলিক উপন্যাস লিখে আরো একজন কথাশিল্পী অসামান্য সফলতার পরিচয় দিয়েছিলেন ; তিনি সরোজকুমার রায়চৌধুরী (১৯০৩-১৯৭২)। সরোজকুমারের সামর্থ্য যত ছিল, প্রকাশের উদ্যম তত মুখর কিংবা অনবচ্ছিন্ন হতে পায় নি। তাহলেও, রচনায় তাঁর বৈচিত্র্য ছিল ; আর বিষয় ও বিন্যাসের বৈশিষ্ট্য ছিল সাবলীল প্রসাদগুণ ; গল্প-উপন্যাসের সকল ক্ষেত্রেই। সরোজকুমার মুর্শিদাবাদের গ্রামীণ জন্মভূমির অভিজ্ঞতা নিয়ে এপিকধর্মী ত্রয়ী উপন্যাস লিখেছিলেন 'ময়ূরাক্ষী' (১৯৩৬), 'গৃহকপোতী' (১৯৩৭), 'সোমলতা' (১৯৩৮) ; তিনে মিলে একটি উপন্যাস—সামগ্রিক নাম 'নতুন ফসল'। তাহলেও 'এপিক'-এর 'প্রযত্নোচ্চারিত প্রগাঢ়তা' অতিশয়িত নয় 'নতুন ফসল'-এ, বরং স্নিগ্ধতা এবং আন্তরিকতার একটি মধু-রসময় আবহাওয়ায় তরতরিয়ে চলেছে গল্পের গতি। বৈষ্ণবীয় জীবনভাবনায় ডুবিয়ে সরোজকুমার আঞ্চলিক উপন্যাস লিখেছিলেন।

সরোজকুমার রায়চৌধুরী

সমসাময়িক জীবনের, এমন কি রাজনৈতিক জীবনের সঙ্গেও, শিল্পীর কেবল ভাবগত নয়, ব্যক্তিগত যোগও ছিল আবহমান। তাই রাজনৈতিক বিক্ষেপ ঘিরে যেমন লিখেছেন 'বন্ধনী' (১৯৩১-প্রথম গ্রন্থ), 'শৃঙ্খল' (১৯৩২)-এর মতো বই, তেমনি বিশ শতকীয় ভঙ্গুরতার অক্ষয়

স্বাক্ষর রয়েছে 'শতাব্দীর অভিশাপ' (১৯৩৮) কিংবা 'কালোঘোড়া'র (১৯৪৬) মতো উপন্যাসে। 'মনের গহনে' (১৯৩৩), 'দেহ যমুনা' (১৯৩৩), 'ক্ষণবসন্ত' (১৯৩৪), 'বহ্ন্যুৎসব' (১৯৩৭), 'সন্ধ্যারাগ' (১৯৬১) ইত্যাদি তাঁর ছোটগল্পের সংকলন।

বাংলা সাহিত্যে অন্নদাশঙ্কর রায়ের (১৯০৪) লেখনী নানা পথচারী। কথাসাহিত্য—গল্প এবং উপন্যাস—আর বিচিত্র বিষয়ক প্রবন্ধ-গ্রন্থে ভূয়িষ্ঠ তাঁর রচনাবলিতে কবিতা, ছড়া এবং নাটকও রয়েছে। আপন শিল্প-প্রতিভার মৌলিকতার গর্ভারে অন্নদাশঙ্কর রবীন্দ্রনাথকে আহরণ করেছিলেন নতুনতর দৃক্‌কোণ হতে। বিভূতি বন্দ্যোপাধ্যায়ের রবীন্দ্র-সাধর্ম্যের উৎস তাঁর আধা-রোমান্টিক অতীন্দ্রিয় উপলব্ধি-মগ্নতায় ; অন্নদাশঙ্কর মননতীক্ষ্ণ অনুভবে রবীন্দ্র-জীবন-চেতনাকে ধরতে চেয়েছেন তাঁর বিশ্বমানব-বোধেব বিস্তীর্ণ মাত্রায়। নিজে তিনি স্বীকার করেছেন, রবীন্দ্রনাথ এবং গান্ধীর দ্বারা তাঁর ভাবনা বিচলিত হয়েছিল; গান্ধীর চেয়ে রবীন্দ্রনাথের দ্বারা বেশি। আর মনন ও সৃজনের করণ-কৌশলে তাঁকে আকর্ষণ করেছিলেন প্রমথ চৌধুরী—'সবুজপত্র'-র 'বীরবল'। অন্নদাশঙ্করের প্রবন্ধ নির্মাণে সেই ভাষার ছাঁচটুকু রয়েছে ; চিন্তনের ধরন যদিও সংহত এবং সামগ্রিক।

অন্নদাশঙ্কব বায

বিশশতকীয় জীবনের অবক্ষয় এবং সমস্যা-ক্লিষ্টতাকে অন্নদাশঙ্কর যাচাই করে দেখতে চেয়েছেন সকল দিক হতে ; তবু সব কিছুর গভীরেই মনেব সত্যের স্ফুরণের প্রত্যাশা রেখেছেন অমোঘভাবে। 'হিউম্যানিজম' ইংরেজি-শিক্ষিত বাঙালির সংস্কারে উনিশ শতকীয় জীবনাদর্শবোধেব দান। বিশ শতকে তার ব্যত্যয় এবং ব্যর্থতার হাহাকারই প্রধান। ঐ নতুন পটভূমিকে ধরেই মানবসত্যের তাৎপর্য সন্ধানে নিয়োজিত হয়েছিলেন শিল্পী ; যার উজ্জ্বলতম প্রতিফলন ছয়খণ্ডে সম্পূর্ণ 'সত্যাসত্য' উপন্যাসে (১৯৩২-১৯৪২)। য়ুরোপের পটভূমিতে গল্পের ভিত্তি ; বিস্তার য়ুরোপ এবং ভারত জুড়ে। এক সময়ে অন্নদাশঙ্কর ইচ্ছে করেছিলেন, প্রবন্ধের প্রথম বইটি প্রকাশের পরে পাঁচ বছর অন্তর একটি করে প্রবন্ধ গ্রন্থ রচনা করে পরীক্ষা করবেন—তাঁর মতের পরিবর্তন কতটা হয়েছে। তা আর হয়ে ওঠেনি ; কিন্তু দ্রুত পরিবর্তনশীল জীবনধাবার আবর্তে মানবসত্যের মৌল বোধ কিভাবে কতটা বিবর্তিত হচ্ছে নতুন নতুন সংকটের মুখে, তার পরীক্ষায় ঔপন্যাসিকের মন উৎসুক বলে মনে হয় ; তিন খণ্ড 'রত্ন ও শ্রীমতী' উপন্যাসে (১৯৫৬-১৯৭২) তার প্রথম স্বাক্ষর। অন্নদাশঙ্করে অপরাপর উপন্যাসের মধ্যে আছে 'আগুন নিয়ে খেলা' (১৯৩০), 'পুতুল নিয়ে খেলা' (১৯৩৩), 'না' (১৯৫১) ইত্যাদি।

তাঁর প্রথম প্রকাশিত বই প্রবন্ধের : 'তারুণ্য' (১৯২৮)। তাছাড়া আরো আছে 'জীবন শিল্পী' (১৯৪১), 'বিনুর বই' (১৯৪৪), 'দেশ কাল পাত্র' (১৯৪৪), 'আধুনিকতা' (১৯৫৩) ইত্যাদি। প্রায় সকল লেখা দেশ-কাল-জীবন ও আত্মসমীক্ষা মূলক।

ছোটগল্প গ্রন্থের মধ্যে রয়েছে 'প্রকৃতির পরিহাস' (১৯৪৪), 'দুকান কাটা' (১৯৪৪) 'হাসন-সখী' (১৯৪৫), 'কামিনী কাঞ্চন' (১৯৫৪) ইত্যাদি।

অন্নদাশঙ্করের নিজের স্বীকৃতি মতোই তাঁর শিল্পাদর্শ ছিল—প্রথমে মানুষ, তারপরে প্রেম, তারপরে আর্ট। গল্পে-উপন্যাসে-প্রবন্ধে এই তিনের মেলবন্ধনের আকাঙ্ক্ষাই আলোড়িত হয়েছে।

বলাইচাঁদ মুখোপাধ্যায় (১৮৯৯-১৯৭৯)—'বনফুল' ছদ্মনামে লেখনী চালনা করেন। বিচিত্র-চরিত্র রচনা-ধারার মাধ্যমে বাংলা সাহিত্যে এক নতুন মাত্রা যোজনা করতে তিনি সমর্থ হয়েছিলেন। ভাবনার সঙ্গে মননের সংযোগে অন্নদাশঙ্কর জীবনের অন্তর্লীন সত্যকে

খুঁজেছিলেন; বনফুল মানব-মহিমায় সুদৃঢ় আন্তরিক প্রত্যয় নিয়ে বিশশতকীয় বিভগ্ন জীবনকে খুঁটিয়ে—নেড়েচেড়ে দেখেছেন। ঐ প্রত্যয়টুকুর সাধর্ম্যেই তিনি ছিলেন প্রগাঢ় রবীন্দ্রানুরক্ত ; কিন্তু জীবন-দেখায়, জীবন-চিত্রণে স্বাতন্ত্র্য ছিল আমূল। রবীন্দ্রনাথই তাঁকে 'বিজ্ঞানী মেজাজের শিল্পী' বলে চিহ্নিত করেছিলেন। চিকিৎসক বনফুল ছিলেন রোগ-নিরীক্ষাজীবী—'প্যাথোলজিস্ট'। চোখে-দেখা জীবাণু নিয়ে ছিল তার মৌল কৌতূহল—শিল্পী হিশেবেও জীবনকে চোখের ওপরে মেলে ধরেছেন—খুঁটিয়ে দেখেছেন ; তারপরে সংযোজিত করেছেন তাকে আপন বলিষ্ঠ মানব-প্রত্যয়ের প্রেক্ষিতে। বনফুলের এই জীবন-অন্বীক্ষা ছিল বিজ্ঞানীর মতো অন্তর্ভেদী—শিল্পীর মতো সংবেদনশীল। স্বভাবে সে গভীঃ ভাবগর্ভ, কিন্তু প্রকাশে সংবৃত এবং সুনিয়মিত। তার সুযোগ রচনা করেছিল তাঁর অতন্দ্র জীবন-জিজ্ঞাসুতার সঙ্গে অন্বিত নিরন্তর নতুন রূপ-নির্মাণের প্রবণতা।

বনফুল

কবিতা, গদ্য, গল্প-উপন্যাস-নাটক—সকল ধরনের লেখাই তিনি লিখেছেন। কখনো সে লেখা পরিহাসপটু ; কখনো গাঢ় সংবেদনবাহী। গদ্য-পদ্য উভয় ক্ষেত্রেই তাঁর রচনায় এই দ্বিমুখী মেজাজের পরিচয় রয়েছে। কিন্তু বনফুলের পরিহসিত রচনাও লঘু রচনা নয় কখনোই ; তির্যক কটাক্ষ এবং তীব্র ব্যঙ্গে তীক্ষ্ণ। জীবনের অসংগতির প্রতি বনফুলের মমতা ছিল নিবিড়ঃ ছদ্মবেশী আত্মবঞ্চনার সঙ্গে আপোশ করতে পারা ছিল তাঁর অসাধ্য। তাই একই লেখনী মমত্বের সংরাগ এবং বিদ্রূপের হুল ছড়িয়ে-ফুটিয়ে একাকার করেছে।

অল্প বয়স হতেই বনফুলের সাহিত্যকীর্তি স্বীকৃতি-পুষ্ট ; স্কুলে পড়বার সময়েই 'প্রবাসী'র মতো পত্রিকায় তাঁর কবিতা বেরিয়েছে নিয়মিত। আরো একটু বেশি বয়সে ডাক্তারি পড়ুয়া বনফুল একই পত্রিকায় ছোটগল্প লিখতে আরম্ভ করেন। বাংলা সাহিত্যে সংক্ষিপ্ততম গল্প লেখার সাফল্যে যেমন তিনি প্রদীপ্ত, তেমনি অতি-দীর্ঘ উপন্যাস সৃষ্টির চমৎকারিতাও তাঁর বরণীয় কীর্তি। আবার জীবনীমূলক নাটক রচনাতেও এক নতুন সম্ভাবনার উন্মোচন করেছিলেন। কবিতার ক্ষেত্রে তথাকথিত 'আধুনিক' ভঙ্গিমার প্রতি বিমুখ ছিলেন ; তাহলেও তাঁর অকুণ্ঠিত কাব্যবাণীর মতোই কাব্য-শরীরও সাবলীল। সকল ক্ষেত্রেই শিল্পীর অভিব্যক্তি সুনিশ্চিত স্বাতন্ত্র্যের স্বাক্ষর রেখেছে—অবশ্য কথাসাহিত্যের জগতেই তাঁর লেখনী অধিকতর মুখর।

কবিতাগ্রন্থের মধ্যে আছে—'বনফুলের কবিতা' (১৯২৯), 'অঙ্গারপর্ণী' (১৯৪০), 'চতুর্দশী' (১৯৪০), 'করকমলেষু' (১৯৪৯) ইত্যাদি। 'বনফুলের গল্প' (১৯৩৬), 'বনফুলের আরো গল্প' (১৯৩৮), 'বিন্দুবিসর্গ' (১৯৪৪), 'তন্বী' (১৯৫২), 'দূরবীণ' (১৯৬১) ইত্যাদি ছোটগল্পের সংকলন। উপন্যাসের মধ্যে স্মরণীয়—'তৃণখণ্ড' (১৯৩৫), 'দ্বৈরথ' (১৯৩৭), 'কিছুক্ষণ' (১৯৩৮), 'নির্মোক' (১৯৪০), 'রাত্রি' (১৯৪১), 'স্থাবর' (১৯৫১), তিনখণ্ডে সম্পূর্ণ 'জঙ্গম' (১৯৪৩-১৯৪৫) ইত্যাদি।

জীবনীমূলক অবিস্মরণীয় দুখানি নাটক 'শ্রীমধুসূদন' (১৯৩৯) ও 'বিদ্যাসাগর' (১৯৪১)। পরবর্তী কালে নতুন ধরনের নাটক লিখেছেন 'শৃণ্বন্তু' (১৯৬৪) স্বামী বিবেকানন্দকে নিয়ে। তাছাড়াও 'রূপান্তর' (১৯৩৮), 'কঞ্চি' (১৯৪৫) 'দশভান' ইত্যাদি বিচিত্র পরিকল্পনার নাটকও লিখেছিলেন বেশ কয়েকটি। দ্বিজেন্দ্রলাল রায় সম্পর্কে স্মারক বক্তৃতা. ও 'মনন' নামে আরো একটি প্রবন্ধের বইও প্রকাশিত হয়েছিল।

প্রমথনাথ বিশী (১৯০১-১৯৮৫) ছিলেন রবীন্দ্রনাথের আশ্রম বিদ্যালয়ের ছাত্র ; বনফুলের মতো নানারসের নানা রকমের লেখা লিখেছেন তিনি। গুরুগম্ভীর উপন্যাস, তির্যক ব্যঙ্গ-কটাক্ষপূর্ণ হাসির গল্প, এবং বিচিত্র রসের কাব্যকবিতার রচনায় তাঁর বিদগ্ধ দক্ষতা স্বাতন্ত্র্য-

চিহ্নিত। প্রবন্ধ রচনায়—রবীন্দ্র-বিষয়ক সমালোচনায় তাঁর লেখনী একদা প্রায় অক্লান্ত ছিল ; বঙ্কিম-আলোচনার বইটি—'বঙ্কিম সরণী'—সারাজীবনের বঙ্কিমপ্রীতির পরিণত প্রকাশ। মধুসূদনের ব্যক্তিত্ব নিয়েও লেখক বিচার বিবেচনা করেছেন। সর্বত্রই তাঁর রচনা এবং ভাবনা চমকপ্রদ—কি চিন্তনে, কি বিন্যাসে! নাটক রচনার প্রয়াস বার্নার্ড শ-র সমানধর্মিতার প্রতি আগ্রহে সচকিত। 'জোড়াদীঘির চৌধুরী পরিবার' (১৯৩৭), 'কেরী সাহেবের মুন্সী' ইত্যাদি তাঁর স্মরণীয় উপন্যাস। 'ডাকিনী' (১৯৪৫), 'গালি ও গল্প' (১৯৪৫), 'প্র-না-বি-র নিকৃষ্ট গল্প' 'নিকৃষ্টতর গল্প', (১৯৫১-১৯৫৩) ইত্যাদি ছোটগল্পের সঙ্কলন।

প্রমথনাথ বিশী

বিভূতিভূষণ মুখোপাধ্যায় (১৮৯৪-১৯৮৭) প্রধানত মজার গল্পের জন্যই স্মরণীয়। কিন্তু জীবনের প্রতি গভীর মমতা, গূঢ় অনুভব-দক্ষতারও অভাব ছিল না। 'স্বর্গাদপি গরীয়সী' কিংবা 'নীলাঙ্গুরীয়'র (১৯৪২) মতো উপন্যাসে তার পরিচয় সুমুদ্রিত। তাঁর হাসির গল্পেও জীবনের প্রতি আন্তরিক অনুরাগই দমকা হাওয়ার খুশিতে ঝরেছে ; প্রায় সর্বত্রই শিল্পীর ব্যক্তিগত অভিজ্ঞতাকে ঘিরে তাঁর নিজের নিভৃত ভাবনা—কখনো বা নিজের ব্যক্তিত্বই গল্পের ভিতরে আনাগোনা করেছে। 'রাণুর প্রথম ভাগ', 'দ্বিতীয় ভাগ', 'তৃতীয় ভাগ', (১৯৩৭, ১৯৩৮, ১৯৪০), 'রাণুর কথামালা' (১৯৪১), 'বরযাত্রী' (১৯৫২) ইত্যাদি তাঁর একদা জনপ্রিয় গল্পগ্রন্থের গুচ্ছ।

বিভূতিভূষণ মুখোপাধ্যায়

মাণিক বন্দ্যোপাধ্যায়কে (১৯০৮-১৯৫৬) নিয়ে আমাদের ইতিহাস-সন্ধানের চেষ্টা আপাতত শেষ হতে পারে। রবীন্দ্র-সমকালীন তথা রবীন্দ্রোত্তর পর্বের যে-কজন লেখকের কথা স্মরণ করা সম্ভব হয়েছে, তাঁদের চেয়ে বহু বহুগুণ বেশি জন রয়েছেন অনুল্লিখিত। তার কারণ এ-নয় যে, রচনাগুণগত মান অনুসারে কোনো বিবেচনা এখানে করা হয়েছে। আসলে জীবনে বিস্তার, বৈচিত্র্য ও জটিলতার সঙ্গে সঙ্গে বাংলা সাহিত্যের ভাণ্ডারে যে অমেয় রচনা-পরিমাণ সঞ্চিত হয়েছে, তার আনুপূর্বিক তালিকা রচনা গড়ে তোলাও অসাধ্য না-হোক, দুঃসাধ্য-সাধন। আর বর্তমান প্রচেষ্টা তো সংক্ষেপে বাংলা সাহিত্যের পূর্বাপর গতিরেখাটিকে বিশেষ দৃষ্টিকোণের প্রেক্ষিতে ধরে দেখার চেষ্টা। সেই দিশারি আলোটির সীমানায় যতটুকু ধরা পড়েছে, ও মধ্যে কেবল মোটা দিক্‌চিহ্ন গুলি অবলম্বন করে চলাতেই বর্তমান আলোচনা সীমাবদ্ধ।

মাণিক বন্দ্যোপাধ্যায়

সেই হিশেবে মাণিক বন্দ্যোপাধ্যায়ের মধ্যে বাংলা কথাসাহিত্যের এক সাম্প্রতিক দিগন্ত চোখে পড়ে। 'কল্লোল'-এর শিল্পীরা কালাবাহিত যে অবক্ষয়ী পীড়নের অভিঘাতে অবদমিত, বিশশতকীয় বিনষ্টি-চেতনার শিকার সেই হতাশা, ইন্দ্রিয়মন্থন, এবং আত্মমর্ষণের আমূল উচ্ছ্বাস হতে জীবনের গভীরে উত্তরণের সাধনা তাঁর। 'কল্লোল' এর শিল্পীরা অনেকেই মধ্যবিত্ত বিচ্ছিন্নতা-বোধে পীড়াক্রান্ত ; তাঁদের মুখ্য যন্ত্রণা বহমান জীবনধারার সংসর্গচ্যুতি। তাই তাঁদের 'বৈজ্ঞানিক দৃষ্টি' পুথিপড়া মাত্র তাত্ত্বিক সংস্কার, কিংবা বিদেশী সাহিত্যাদর্শের হাতে সংগৃহীত দান।

ঐখানেই ছিল মাণিক বন্দ্যোপাধ্যায়ের ক্ষোভ। 'কল্লোল'-গোষ্ঠির শিল্পীরা 'বৈজ্ঞানিক' মেজাজের ধুয়ো তুলে 'আধুনিকতা'র দাবিতে মুখর হয়েছিলেন। মাণিক বন্দ্যোপাধ্যায়ের প্রবল নালিশ ছিল,—'বৈজ্ঞানিক' দৃষ্টিতে সাহিত্য একেবারেই রচিত হচ্ছে না। তারই প্রতিক্রিয়ায় প্রেসিডেন্সি কলেজের স্নাতক শ্রেণীর অঙ্কের ছাত্র প্রবোধকুমার হঠাৎ মাণিক বন্দ্যোপাধ্যায় ছদ্মনামে গল্পের লেখনী ধরলেন ; প্রথম গল্প 'অতসীমামী' 'বিচিত্রা' পত্রিকায় (পৌষ, ১৩৩৫

বঙ্গাব্দ) প্রকাশিত হয়। শিল্পীর নতুন নামটি আসলে ছিল তাঁর পরিবার মহলে ব্যবহৃত।

বুদ্ধদেব বসু মাণিক বন্দ্যোপাধ্যায়কে 'পরাগত কল্লোলীয়' বলেছিলেন। একথা অংশত সত্য, সত্য যদি মোটেই হয়। অবক্ষয়ী অভিজ্ঞতার সাধর্ম্য এবং নীরন্ধ্র আশাহীনতার আক্ষেপে মাণিক বন্দ্যোপাধ্যায়ের চেতনাও প্রথমাবধি শায়কবিদ্ধ। কিন্তু তার থেকে উত্তরণেব আকাঙ্ক্ষা শিল্পীর অন্তর্লোকে নিরন্তর। রিরংসা-বীভৎসতার অভিজ্ঞতায়, এবং তার রূপায়ণে, মাণিক বন্দ্যোপাধ্যায় কল্লোলীয়দের চেয়ে অনেক সতেজ—অনেক নিষ্ঠুর। তার প্রধান কারণ তিনি জীবনের মূল হতে কথা বলেছেন। সমাজের অন্ধকারতম গুহাবাসী মানুষের ভয়ানক জীবনের ছবি ছিল তাঁর মর্মে গাঁথা। অমন অনমনীয় অভিজ্ঞতা, কিংবা আন্তরিক একাত্মতার পুঁজি কল্লোলীয় শিল্পীদের কারো অনুভবেই ছিল ·া। যুবনাশ্ব-র 'পটলডাঙার পাঁচালী'-তেও ওপর হতে দেখা বিকারকে যন্ত্রণাদগ্ধ মধ্যবিত্ত ভাবুকতার আবেশ ভরে গড়া হযেছে। মাণিক ঐ জীবনেব সঙ্গে মিলে মিশে অন্তরঙ্গ হয়েছিলেন। ঐকান্তিক জীবন-সংযোগে বাংলার কথাসাহিত্যিক সমাজে তিনি শবৎচন্দ্র-তারাশঙ্করেরই সগোত্র ; অথচ মধ্যবিত্ত মানসিকতার নির্মোকটি তাঁর চেতনায প্রথম থেকেই খসে পড়তে চেয়েছে। তারই ফলে 'পদ্মানদীব মাঝি' (১৯৩৬) উপন্যাস, কিংবা 'প্রাগৈতিহাসিক' (১৯৩৭) অথবা 'সরীসৃপ'-এব (১৯৩৯) মতো গল্পগুচ্ছে, অমন নগ্ন হয়েও জীবন তার ভারসমতা হারায় নি—না চিন্তনে, না প্রকাশে। বরং এই জীবনকে নিয়েও পেরিয়ে যাবার ঝোঁক আছে শিল্পীর মজ্জায়। পরবর্তী কালে সেই উত্তরণের নতুন দিশা মিলেছিল শিল্পীব প্রত্যযে—মার্কসবাদকে স্বীকার করে। তাতেও বাইরে-ভেতরে দ্বন্দ্ব ঘোচে নি। সঙ্গে ছিল জটিল-অনপনেয় শারীর পীড়া। সব কিছু মিলে মাণিক বন্দ্যোপাধ্যাযেব কথাসাহিত্য—গল্পে উপন্যাসে—আধুনিকতম অবক্ষয়ী চেতনার অভিঘাতে মর্মাহত—অথচ সেই আঘাত-পীড়ন হতে উত্তরণের সংগ্রামী আয়াসে নিয়ত সক্রিয়। জীবনের অনুভব-অভিজ্ঞতার প্রগাঢতা, উত্তরণস্পৃহার অনমনীয়তা, তাঁর প্রকাশরীতিতে যোজনা করেছে অনন্য এক দৃঢতা এবং ঋজুতাও ; কিন্তু তা দূরব্যাপ্ত হয়ে ওঠে নি নানা কারণে।

তাঁর প্রথম গল্প সংকলন গ্রন্থ 'অতসীমামী' (১৯৩৫), প্রথম উপন্যাস 'দিবাবাত্রিব কাব্য' (১৯৩৫)। 'পদ্মানদীর মাঝি' (১৯৩৬), 'পুতুল নাচের ইতিকথা' (১৯৩৬), 'সহরবাসেব ইতিকথা' (১৯৪৬), 'চতুষ্কোণ' (১৯৪৮) ইত্যাদি তাঁর স্মরণীয় উপন্যাস। ছোটগল্প সংকলনেব মধ্যে আরো আছে 'মিহি ও মোটা কাহিনী' (১৯৩৮), 'হলুদ পোড়া' (১৯৪৫), 'আজ কাল পরশুর গল্প' (১৯৪৬), 'ছোটবকুলপুরের যাত্রী' (১৯৪৯) ইত্যাদি।

মর্মে মাণিক বন্দ্যোপাধ্যায় কবি ছিলেন ; কথাসাহিত্য তার সেই গহনচাবী কবিসত্তার কঠিন অভিজ্ঞতাহত বিচ্ছুরণ। কবিব জীবৎকালের বহু পরে দিশারি সেই কবিতাবলি প্রকাশিত হতে পেরেছিল।

---